দাদামশায়কে শোনাত। রাজনৈতিক খবর ছাড়া কোনো আজগুবি অবিশ্বাস্য খবর থাকলে তো কথাই নেই, ক্ষিতীশ আগে সেটা শোনাবে। ছাপার অক্ষরে বেরিয়েছে, সুতরাং খবর তো বটে। আর শোনাত ফুটবলের খবর। তবে ফুটবলের খবর শোনাবার সময় ক্ষিতীশের বেশ একটা ভেদনিরূপণের ক্ষমতা দেখা যেত। ক্ষিতীশ ছিল ঢাকার বাঙাল। ঈস্ট বেঙ্গল ক্লাব জিতলে সেই খবরের পাতাটা খুলে দাদামশার পায়ের কাছে বসে পড়ত শোনাত। কিন্তু মোহনবাগান জিতলে খবরটা একেবারেই চেপে যেত। আমরা কেউ খবরটা চুপি চুপি দাদামশার কানে পৌঁছে দিলে দাদামশায় বলতেন—ও ক্ষিতীশ, আজকের ফুটবলের খবর তো কই বললে না?

ক্ষিতীশ যেন শুনতে পায়নি এমন ভাব দেখিয়ে তাড়াতাড়ি বলে উঠত—এই দেখুন কুয়োর ভিতরে পড়ে এক বুড়ী মৃত হয়েছে। খবরটা পড়ছি। বলে বিশদভাবে বুড়ীর মৃত হওয়ার খবরটা পড়তে শুরু করত। ফুটবলের প্রসঙ্গ আর উঠত না।

তারপর দেশের রাজনৈতিক আন্দোলন এমন জায়গায় এসে পৌঁছল যে গভর্নমেণ্ট সব দিশী খবরের কাগজগুলোকে বন্ধ করে দিলেন।

দাদামশায় বললেন—কি মুশকিল দেখ তো। এই সময়েই খবরের সব চেয়ে বেশী দরকার আর এই সময় খবর নেই। ও ক্ষিতীশ, কি করা যায়? সময় কাটে কি করে? দেখো তো ক্ষিতীশ পায়ের এখানটা কি হল? ফুলে উঠে বড় ব্যথা করচে।

ক্ষিতীশ টিপে টুপে দেখে বললে—আজ্ঞে দেখে তো বিস্ফোটক বলে মনে হয়। ওষুধ লাগানো দরকার।

—তোমার কোনো কবিরাজী ওষুধ জানা আছে না কি?

—আজ্ঞে আছে বই কি। এখনই ব্যবস্থা করছি।

—থাক থাক, তোমায় ব্যবস্থা করতে হবে না। ডাক্তারকে খবর দাও, কাল এসে দেখে যাক।

ক্ষিতীশের আয়ুর্বেদীয় চিকিৎসা মঞ্জুর হল না দেখে ক্ষিতীশ নিরাশ হল বটে, কিন্তু ডাক্তার এসে যখন বললেন, ফোঁড়াটা বাঁকা রকম এবং ওষুধ দিয়ে

ওটাকে ফাটিয়ে বেশ সাবধানে ড্রেসিং করে আস্তে আস্তে সারাতে হবে, তখন মহা উৎসাহিত হয়ে ক্ষিতীশ সমস্ত সেবার ভার নিজেই গ্রহণ করলে।

তারপর বেশ কিছুদিন এই ফোঁড়ার চিকিৎসা নিয়ে কাটলো। যন্ত্রণা বেড়ে উঠলো। পাকলো ফোঁড়া। তারপব ফাটলো। ধোয়া মোছা। বাঁধন খুলে গবম জলে ওষুধে ফোঁড়ার মুখ পরিষ্কার করা। তুলো আর ওষুধ দিয়ে পরতে পরতে জড়িয়ে জড়িয়ে আবাব নতুন করে বাঁধা। ক্ষিতীশের সাহায্যে দাদামশায় রোজ দু-বেলা ঘণ্টা খানেক ধবে এই করতেন। বাঁধন নিয়ে নানারকম এক্সপেরিমেণ্টও চলত। কি ভাবে বাঁধলে সহজে চলা-ফেরা করা যায় অথচ বাঁধন ফস্কে পড়ে না, কিভাবে বাঁধলে রক্ত চলাফেরা ব্যাহত হয় না, এই সব নানাবকম ভৈষজ্য তথ্য আলোচিত ও পরীক্ষিত হত।

শেষে ফোঁড়া যেদিন সেবে গেল, দেখা গেল আব ড্রেসিং দরকাব হবে না, দাদামশায ভারি ভগ্নোৎসাহ হযে বললেন—বেশ সময কাটছিল ক-দিন। কি যে করি এখন ? ও ক্ষিতীশ, কি করা যায় ?

একে খবরের কাগজ নেই, তার উপব ফোঁড়ার কাজও শেষ। ক্ষিতীশও দেখা গেল বড দমে পড়েছে।

দিদিমা ভযানক চটে গেলেন। বললেন—তোমাব যেমন :কথা ! ফোঁড়া সারলে আমার হরির লুট মানত করা আছে। আবাব ফোঁড়া বাধাতে চাও নাকি ?

ক্ষিতীশ সেদিন সন্ধ্যেবেলা খুব রহস্যজনক ভাবে দাদামশার ঘরে প্রবেশ করে এদিক-ওদিক চাইতে চাইতে ধপ্ করে দাদামশার পায়ের কাছে বসে পড়ল। তারপর পাঞ্জাবি উল্টে ফতুযার পকেট থেকে কতকগুলো ভাঁজ করা ময়লা কাগজ বাব কবে নীচু গলায় বললে—বাবামশায়, আপনার জন্যে নিষিদ্ধ খবরের কাগজ নিয়ে এলাম।

দাদামশায় চমকে উঠলেন—নিষিদ্ধ ? নিষিদ্ধ কি হে ?

—আজ্ঞে হ্যাঁ, খবরের কাগজ বন্ধ হয়ে যাওয়ায় কংগ্রেসীরা এগুলো বার করছে। বোমার দলের কাগজও এনেছি। সেগুলো আবো ভালো।

—কি সর্বনাশ। তুমি কি আমার হাতে দড়ি দেওয়াবে না কি ?

কোথেকে পেলে তুমি এসব? তুমিও ঐ দলে বুঝি? বিদেয় কর বিদেয় কর।

—দেখুন খুব ভালো খবর আছে। বলে ক্ষিতীশ দাদামশার প্রতিবাদে দৃক্‌পাত না করে লোমহর্ষক সব খবর পড়ে যেতে লাগল। সেই সব খবরের মধ্যে কতক ছিল ব্রিটিশের অমানুষিক অত্যাচারের কাহিনী আর কতক ছিল বিপ্লবী দলের ব্রিটিশ সাম্রাজ্যের অবসান ঘটাবার পরিকল্পনা। খবরগুলি যেমনই হোক, দাদামশায় শুনে খুব মজা পেলেন।

তারপর থেকে যতদিন খবরের কাগজ প্রকাশের নিষেধ-আজ্ঞা প্রত্যাহার হয়নি রোজ ক্ষিতীশ নানা রাজনৈতিক দলের গোপন এবং নিষিদ্ধ হাতে-ছাপা বুলেটিন কোথা থেকে যোগাড় করে এনে দাদামশায়কে শোনাত আর দাদামশায় খুব হাসতেন।

দাদামশায় বলতেন—ক্ষিতীশ এ এক আচ্ছা মৌতাত ধরিয়ে দিয়েছে। ভয়ে কাঁপছি সর্ব্বোখ্‌খন, অথচ ছাড়তেও পারছি না।

॥ ১৭ ॥

অলকানন্দ তেল বেচে ক্ষিতীশ ভেবেছিল বড়লোক হয়ে যাবে। কিন্তু তা আর হল না। প্রথম দিকে উৎসাহের অন্ত ছিল না ক্ষিতীশের। কালিদাসের শ্লোক আর দাদামশার সার্টিফিকেট এবই জোরে ব্যবসাটা অনেকদূর এগিয়ে যাবার কথা। তেল তো খারাপ নয়, যেমন বর্ণ, তেমনি গন্ধ, গুণও ভালো—মাখলে সত্যিই মাথা ঠাণ্ডা হত। তার উপর দামেও সস্তা। প্রথম আশি নব্বই শিশি তেল দোকানে দোকানে বেশ চটপট নিয়ে নিলে। শোনা গেল, বিক্রিও হচ্ছে ভালো। ক্ষিতীশ এসে দাদামশায়কে খবর দিলে—আজ্ঞে আপনার আশীর্বাদে আমার ব্যবসা, বলতে নেই হেঁ হেঁ হেঁ—বলে একগাল হেসে ফেলল। আমরা ভাবলুম, জবাকুসুম, লক্ষীবিলাস, কেশরঞ্জনের মতো ক্ষিতীশের অলকানন্দের নামও হাটে-বাজারে শোনা যাবে; সকলের মুখে

ধ্বনিত হবে এইবার অলকানন্দ, অলকানন্দ ! কিন্তু দ্বিতীয় দফা তেল নিয়ে ক্ষিতীশ যখন দোকানে বাজারে বেরল, তখন দেখা গেল, তেল নেবার ইচ্ছে থাকলেও তেল-বেচা পয়সা তাড়াতাড়ি উসুল করবার ইচ্ছে খুব বেশি লোকের নেই। কেউ বললে,—মাস কাবার হোক। কেউ বললে—পরে আসবেন। তেলের ব্যবসার এদিকটা ক্ষিতীশের জানা ছিল না। টাকা আদায়ের কত ঝঞ্ঝাট, তাতে কত নাজেহাল হতে হয়, সেদিক দিয়ে যথেষ্ট তিক্ত অভিজ্ঞতা হতে লাগল ক্ষিতীশের। শেষে একদিন দাদামশার সামনে এসে খুলে বললে সব কথা। বললে—ব্যবসা তো আর চলে না বাবামশায়। পাওনাদারেরা খেয়ে ফেলল। এদিকে আদায় উসুল কিছু নেই।

দাদামশায় শুনে বললেন—হয়েছে। কথায় বলে, ফেল কড়ি মাখ তেল ! তোমাদের দেশে বুঝি এ-প্রবাদবাক্যের চল নেই ? তেলের ব্যবসায় নেমেছ আর এটা জান না ?

ক্ষিতীশ স্বীকার করলে—এ-সদুপদেশ সে কখনও শোনেনি।

দাদামশায় তখন ক্ষিতীশের দেনার হিসেব নিলেন। হিসেব টিসেব নিয়ে দেখা গেল, কাঁচা তেল, কাঁচা মসলা প্রভৃতি বাবদ ষাট-সত্তর টাকা দেনা।

দাদামশায় বললেন—তেলের নাম দিয়ে আচ্ছা ফ্যাসাদে পড়া গেল তো ! এ-ঋণভার থেকে উদ্ধার পাই কি করে ? ভেবেছিলুম ছোকরা তেল বেচে নিজের পায়ে দাঁড়িয়ে যাবে। এখন দেখছি এর ঋণভার তো বটেই, এর ভারও আমার উপর এসে পড়ল।

এই বলে ক্ষিতীশের দেনা দাদামশায় মিটিয়ে দিলেন। বললেন—ব্যবসা তো চুকলো। আর তো আর কোনো কাজ নেই—পা টেপো এখন বসে বসে।

ক্ষিতীশ দাদামশার পা টিপতে বসে গেল।

এইভাবে একদিন সন্ধেবেলায় পা টিপতে টিপতে ক্ষিতীশ বললে—বাবামশায়, বড় ভূতের ভয় হচ্ছে।

দাদামশায় অবাক হয়ে বললেন—সেকি ক্ষিতীশ ? ভূত আবার কোথায় পেলে ?

—আজ্ঞা, আমার ঘরের পাশেই আপনাদের পিতৃপুরুষের ক্যাশঘর। ঐখানেই।

—পিতৃপুরুষের ক্যাশঘরে কি? ঐখানে ভূত ঢুকেছে?

—আজ্ঞা।

একতলায় দোলনার বাগানের পশ্চিম দিকে কাছারি ঘর—লম্বা ফালির মত। তার এক কোণে সারি সারি কাঠের র‍্যাক-এর উপর সাজানো বহু যুগের নথী-পত্র, দলিল-দস্তাবেজ ধুলোয় ঢাকা। বড় বড় ইঁদুর তার ফাঁকে ফাঁকে ঘুরে বেড়ায়। বর্ষার শেষের দিকে আরশোলায় ভরে যায় অন্ধকার ঘরের কোণগুলো। জমিদারী সেরেস্তার এই সব পুরনো দলিল নিয়ে কেউ কোনদিন ঘাঁটাঘাঁটি করে না। বাগানের উত্তর-পশ্চিম কোণে এই কাছারি-ঘর শেষ হয়েছে। তার গায়েই উত্তর দিকের প্রথম ঘর হচ্ছে ক্ষিতীশের। এই ঘরে খুব ছেলেবেলায় আমরা দেখেছিলুম দাদামশার লিথোর ছাপাখানা ছিল। বিরাট বিরাট পাথর সাজানো থাকতো এক কোণে আর ঘরের মাঝখানে ছিল লিথো প্রেসটা। সেই সব পাথর ঘষে ঘষে মসৃণ করে তার উপর ছবি ট্রান্সফার করে এক-একটা পাথরে এক-এক রকম রং দিয়ে যখন তিনরঙা, চার-রঙা ছবিগুলো ছাপা হয়ে বেরুত, আমরা অবাক হয়ে তাকিয়ে থাকতুম আর দু-একখানা আধ-ছেঁড়া ছবি যদি এসে পড়ত আমাদের হাতে, তাহলে দৌড় দিতুম তাই নিয়ে আমাদের ঘরে। দাদামশায় নিজহাতে লিথোর পাথরে ছবি আঁকায় সাহায্য করতেন। এই লিথোযন্ত্রে ছাপা হয়েছিল বড়দাদার ব্যঙ্গচিত্রের বই 'অদ্ভুতলোক' আর 'বিরূপবজ্র'। এই ছাপাখানা উঠে যাবার বহুদিন পরে ক্ষিতীশের অধিকারে আসে এই ঘর। সেই ঘরের পাশেই হচ্ছে ক্যাশঘর। সত্যিই এক সময় জমিদারির খাজনা এই ঘরে এসে জমা হত। মোটা মোটা লোহার গরাদ-ঘেরা ঘর। লোহার ফ্রেমে গরাদ বসানো দরজা, তাতে মস্ত তালা ঝোলানো। ঘরে খাজনা জমা থাকলে গাদা-বন্দুক হাতে পাহারা থাকতো শান্ত্রী। কিন্তু বহুকাল হল সে-সব রীতি আর নেই। বাক্স ভরে, নৌকা বোঝাই হয়ে, রেলে করে টাকা আসার বদলে আজকাল টাকা আসে ইনশিয়োর হয়ে। আমরা তো

দেখিইনি, আমরা জন্মাবার কতকাল আগে থেকে ঐ ঘরের আসল ব্যবহার বন্ধ হয়ে গেছে জানি না। তবুও ঘরটাকে বলা হয় ক্যাশঘর। ঘরটাকে আজকাল ব্যবহার করা হয় গুদম ঘরের মতো। তার মধ্যে আছে দ্বারকানাথের আমলেব 'ডাইনিং-রুম'-এর কিছু আসবাবপত্র, ঝাড, লণ্ঠন, কাঁচের আর চীনেমাটির বাসন ইত্যাদি। তালা-বন্ধ পডে থাকে জিনিসগুলো —কেউ কোনোদিন খোলেও না।

এই ঘরে ক্ষিতীশ বলছে ভূত ঢুকেছে। দাদামশায় বললেন—কি করে টের পেলে হে?

—আজ্ঞা, গভীর রাতে আওয়াজ শুনতে পাই।

—কিসের আওয়াজ?

—কে যেন লোহার দরজা ভাঙছে।

—দরজা ভাঙছে কি রকম?

—ঝন্ ঝন্ শব্দ হয। এতদিন বলিনি আপনাদের। কিন্তু ভয় ক্রমেই বেড়ে যাচ্ছে। তাই আর না বলে থাকতে পাবলাম না।

দাদামশায আমাদের ডেকে পাঠালেন। তারপর বললেন—ঐ শোন্! নীচের ক্যাশঘবে কি কাণ্ড চলেছে। বলে ভূত! ক্ষিতীশ তো ভযেই গেল। তারপর বললেন—ওরে চোব নয় তো? মাটির নীচে দ্বারকানাথের কিছু পোঁতা ছিল কিনা, কে জানে? চোরেরা হযতো খবর পেয়েছে। ভূতও হতে পারে, বলা যায় না। সে-আমলের ডাকাত ভূত।

শুনে আমাদের ব্যাপারটাকে বেশ লোমহর্ষক বলে মনে হল। কল্পনায় রং চড়িয়ে মনেব মধ্যে অনেক রকম ছবি আঁকা চলতে থাকল। দাদামশায় নিজেই অনেক রকম ব্যাখ্যা করতে থাকলেন। একবার বললেন—চোরেরা ক্যাশঘরের খবর পেযেছে নিশ্চয়। বাড়ির নীচে দিয়ে ঢুকে সিঁদ কেটে ক্যাশঘরে ঢোকবার চেষ্টা করছে। গাঁইতির শব্দ শুনে ক্ষিতীশ বলছে ভূত।

আমাদের বাড়ির একতলার মেঝের নীচে পুরনো বাড়ির রীতি অনুযায়ী এ-পার থেকে ও-পার অবধি খিলেন-করা টানা ফাঁক ছিল অনেকগুলো। তার মধ্যে বেজী থাকত, খট্টাস থাকত, গোসাপও থাকত দু-একটা। এর

মধ্যে দিয়ে সিঁদেল চোর প্রবেশ করে মাটি খুঁড়ে ক্যাশঘরে গিয়ে ঢুকবে, এটা বিশ্বাস করা যতটা শক্ত হোক, কিন্তু জোড়াসাঁকো বাড়ির সন্ধ্যার আমেজে বেশ বসিয়ে বসিয়ে কল্পনা করে নেওয়া একটুও কষ্টসাধ্য ছিল না। কিন্তু প্রশ্ন ছিল ক্যাশঘরে অত কষ্ট করে চোর যে ঢুকবে—কিসের লোভে ঢুকবে? এর কোনো সদুত্তর ছিল না। এক যদি ধরে নেওয়া যায় গুপ্তধনের লোভে, যার খবর এক দ্বারকানাথ জানতেন, আর কেউ জানে না, তাহলেও খানিকটা মানে পাওয়া যায়। কিন্তু সেদিক দিয়ে দেখতে গেলেও মেনে নিতে হয় যে গুপ্তধন বার করতে গেলে উপর থেকে মাটি খুঁড়তে হবে—তার জন্যে মাটির নীচে ঢুকে সুড়ঙ্গ কেটে উপরে ওঠবার দরকার কি? এইসব গোলমেলে যুক্তি-তর্কের ফলে শেষ অবধি সিদ্ধান্ত হল, ক্ষিতীশ যদি সত্যিই কোনো ঝন্ ঝন্ শব্দ শুনে থাকে তা হলে তা ভূতের থেকেই নিঃসৃত। আর চোর যদি নেহাত হয়ই, তাহলেও সে চোরের ভূত।

দাদামশায় ক্ষিতীশকে বললেন—এবার যদি গভীর রাতে তুমি কোনো শব্দ শোনো তাহলে আমাদের ডেকে তুলবে। আমরা গিয়ে দেখব।

ক্ষিতীশ বললে—আজ্ঞে আমি থাকব নীচে, আপনারা উপরে। বেশী ডাকাডাকি করতে গেলে ভূতই হোক, চোরই হোক, পালিয়ে যাবে।

অনেক ভেবে চিন্তে একটা উপায় ঠিক হল। দাদামশার ঘরের দক্ষিণ দিকের জানলার ঠিক নীচে একটা কলতলা। জায়গাটা তিনদিকে ঘেরা বলে বেশ নিরিবিলি। ক্ষিতীশ ভূতের শব্দ শুনলেই চুপি চুপি কলতলায় চলে আসবে। সেখানে দাদামশার ঘরের জানলা থেকে ঝুলবে একটা দড়ি। সেই দড়ির আগায় বাঁধা থাকবে একটা ঘণ্টা। ক্ষিতীশ দড়ি টেনে ঘণ্টা বাজিয়ে বেশী শব্দ না করে আমাদের ডেকে তুলুক।

আমাদের বাড়িতে যে স্কুল বসত, সেই স্কুলের একটা পিতলের ঘণ্টা ছিল। মাস্টারমশায়ের টেবিলে থাকত সেটা। তিনি পড়ার শুরুতে আর ক্লাশের শেষে সেটা বাজাতেন। সেই ঘণ্টাটা কাজে লাগল। সেটাকে নিয়ে এলুম দাদা-মশার শোবার ঘরে। তারপর কলতলার দিকে জানলার গায়ে টাঙিয়ে এক-খানা দড়ি বেঁধে দড়িখানা নীচে কলতলা অবধি ঝুলিয়ে দিলুম। প্রতি রাতেই

যে ভূত আসে একথা ক্ষিতীশ হলপ করে বলতে পারল না, কিন্তু ঠিক রইল সেদিন রাতে যদি ক্যাশঘরে ঝন্‌ঝন্‌ শব্দ ওঠে তাহলে ক্ষিতীশ উঠে এসে ঘণ্টার দড়ি ধরে টানবে।

দুরু দুরু বুকে সে-রাতে সকলে আমরা শুতে গেলুম। দাদামশায় বললেন—দ্বারকানাথ ঠাকুরের ক্যাশঘর বাবা! ওখানে কি আছে কিছুই বলা যায় না। দেখ্‌ কি বেরয়!

উত্তেজনায় আমাদের চোখে ঘুমই আসতে চায় না। তারপর নানান ভাবনা ভাবতে ভাবতে কখন আমরা ঘুমিয়ে পড়েছি জানি না। কত রাত হয়েছে, ঘুমের মধ্যে শুনি দাদামশার গলা—ওরে ওঠ্‌, ক্ষিতীশ ঘণ্টা টেনেছে।

ধড়মড় করে উঠে বসলুম। তারপর চুপি চুপি পা টিপে-টিপে সকলে মিলে হাজির হলুম দাদামশাব শোবার ঘরে। দিদিমা দেখলুম জেগেছেন। বলছেন—তুমি একলা যেও না। চরিত্রাকে সঙ্গে নাও। দাদামশার ঘরের পূব জানলা দিয়ে নীচে ক্ষিতীশেব ঘর আর ক্যাশঘর দুই-ই দেখা যায। জানলা দিয়ে উঁকি মেরে দেখলুম নীচের বারান্দা আর তার গোল গোল থামগুলো ফিকে চাঁদের আলোয আর অন্ধকারে থম থম কবছে। ঠিক সেই সময় ক্যাশ-ঘরেব দিক থেকে হঠাৎ একটা ঝন্‌ ঝন্‌ শব্দ উঠে আমাদের হাড কাঁপিয়ে দিয়ে গেল।

ক্ষিতীশ তখনও কলতলায় দড়ি হাতে দাঁড়িযে। আর একবার সে ঘণ্টার দড়িতে টান দিলে। আমরা কলতলার জানলার কাছে গিযে ফিসফিস কবে ক্ষিতীশকে বললুম—শুনেছি। তৈরী থাকো, আমরা যাচ্ছি।

চরিত্রা একটা বেঁটে মোটা লাঠি হাতে নিয়ে প্রস্তুত হয়ে দাঁড়ালো; আমরাও যে যা পারি নিলুম। তারপর সকলে খালি পা করে অন্ধকারের মধ্যে সিঁড়ি দিয়ে ধীরে ধীরে চললুম নীচে নেমে। দাদামশায়ও চললেন তাঁর বাঁকা লাঠি হাতে আমাদের সঙ্গে। ক্রমে যখন প্রায় কলতলার কাছে নেমে এসেছি, আবার সেই ঝন্‌ ঝন্‌ শব্দ।

দাদামশায় চরিত্রাকে বললেন—চরিত্রা এগিয়ে গিয়ে দেখ্‌ তো!

চরিত্রা সাহসী ছিল। চট্‌ করে কলতলা ছাড়িযে কাছারিখানার কাছ

থেকে উঁকি মেরে ফিরে এল। ক্যাশঘরের দরজার কাছে ছায়ামূর্তি বা ঐ ধরনের কিছুই সে দেখতে পেলে না।

তারপর সাহসে ভর করে আমরা দল বেঁধে এগলুম। কিন্তু নিঃশব্দে পা ফেলে ফেলে। শেষে ক্যাশঘরের সামনে এসে আমরা দাঁড়ালুম। সেই সময় আবার ঝন্ ঝন্ শব্দ। এবার রীতিমত জোরে—আমাদের একেবারে চমকে দিয়ে। ভয়ে আমরা পরস্পরের কাছ ঘেঁসে দাঁড়ালুম। শব্দটা ক্যাশঘরের মধ্যে থেকে আসছে তাতে কোনো সন্দেহ নেই। কি সর্বনাশ। ভিতরে লোক আছে নাকি? গাঁইতি দিয়ে কিছু ভাঙছে? ঢুকলোই বা কি করে? দিব্যি তো তালা ঝুলছে লোহার দরজায়? তবে কি সত্যিই সুড়ঙ্গ কেটে ঢুকেছে? না, সমস্তটাই ভৌতিক ব্যাপার? এইসব প্রশ্ন এলো সবার মনে।

ক্যাশঘরের তালা খোলা সাব্যস্ত হল। কে যেন আলো জ্বালতে চাইলো। দাদামশায় বারণ করলেন। বললেন, ভূত পালিয়ে যাবে।

যতদূর সম্ভব শব্দ না করে এবং আলো না জেলেই সেই মর্চে-পড়া তালা আস্তে আস্তে আমরা খুলে ফেললুম। ঠিক সেই সময় ঝন্‌ঝন্ ঝন্‌ঝন্ শব্দে সমস্ত ক্যাশঘর যেন কেঁপে উঠল। ভয়ে পিছিয়ে গেলুম সকলে। কিন্তু দাদা-মশায় দেখি ফস্ করে একটা দেশলাই জ্বেলে ফেলেছেন। ক্যাশঘরের খোলা দরজার মধ্যে দিয়ে দেখা গেল দ্বারকানাথের কাঁচের বাসনের আলমারির পাল্লা ফাঁক করে এয়া বড় এক ইঁদুর তার লম্বা ল্যাজ মাটিতে লুটিয়ে ছুটে পালাচ্ছে। ক্ষিতীশ, চরিত্রা আর আরেক জন ঘরের মধ্যে ঢুকে পড়ল। দেশলাই জ্বেলে দেখা গেল, বাসনের আলমারির মধ্যে আরো দুটো ধেড়ে ইঁদুর। সে দুটোকে তাড়িয়ে আলমারি খুলতেই ঐ আলোয় দ্বারকানাথের ডিনার সেট্ চকচক করে উঠল। ড্রেসডেন আর মাইসেন্ থেকে আনানো কোন্ যুগের জিনিস এখনও নতুনের মতো। ভাবি ভাবি প্লেটগুলোকে ইঁদুরে দাঁতে করে টেনে তুলছিল আর ফেলছিল। আলমারির মধ্যে থেকে সেই আওয়াজ বার হচ্ছিল যেন লোহার দরজা ভাঙ্গার শব্দের মতো। এই ব্যাপার তাহলে?

খুব খানিকটা হাসাহাসি হল, তারপর দাদামশায় বললেন—এ কি যে-সে

৮ প.

জিনিস? দ্বারকানাথের প্লেট—আওয়াজ কি! বাড়ি সুদ্ধ মানুষকে ঘুম থেকে টেনে তুলেছে।

এইসব সূক্ষ্ম কারুকার্যে ভরা কাঁচের বাসন আর ড্রেস্‌ডেনার-মাইস্‌নার চায়নার কথা বাড়ির কর্তারা ভুলেই বসেছিলেন। কারুর মনেই ছিল না এমন সম্পদ ঐ এঁদো-পড়া ঘরের মধ্যে ধুলো চাপা পড়ে আছে। তারপরদিন বাসনগুলোকে বার বার ধুয়ে মুছে দোতলার বারান্দায় নিয়ে গিয়ে তিন দাদামশার সামনে সাজানো হল। অনেকদিন পরে পূর্বপুরুষদের সম্পত্তির উপর চোখ বুলিয়ে তিনজনেই খুব আনন্দ পেলেন। তারপর ঠিক করলেন, ওগুলোকে ক্যাশঘরে আর না রেখে নিজেরাই ঘরে সাজিয়ে রাখবেন, মাঝে মাঝে ব্যবহার করবেন। তিন ভাগে ভাগ হয়ে তিন দাদামশার ঘরে চলে গেল জিনিসগুলো।

ক্যাশঘরে ভূতের উপদ্রব বন্ধ হল। ইঁদুরগুলো কেন যে ঐ প্লেটগুলোকে নিয়ে মাঝরাতে অমন পাগলামি করত জানি না। দ্বারকানাথের জীবদ্দশায় তিনি কত যে এলাহি ডিনার-পার্টি দিয়েছিলেন তার লেখাজোখা নেই। তারই গন্ধ লেগে আছে নাকি ঐ প্লেটগুলোর গায়ে? এতদিনেও ধুয়ে মুছে যায়নি? কে জানে?

## ॥ ১৮ ॥

দাদামশার তালাবালি বাবুর্চি একবার দেশে গেল, আর ফিরল না। চিঠি এল, তালাবালি মারা গেছে। দাদামশারা যৌবনে যে বাবুর্চির হাতে রান্না খেতেন তার নাম ছিল নবীন। সে ছিল মস্ত বাবুর্চি। আমরা তাকে কোনোদিন দেখিনি, কিন্তু নবীন বাবুর্চির এলাহি রান্নার যে-সব গল্প শুনতুম, তাতে আমাদের মুখ হাঁ হয়ে যেত। এই নবীন বাবুর্চির 'মেট' ছিল তালাবালি। নবীনের দেখে দেখে এবং নিজের বুদ্ধিবলে তালাবালি কিছু কিছু মোগলাই এবং সাহেবী খানা পাকাতে শিখেছিল। নবীনের পরে তাই তালাবালি বাহাল হল বাবুর্চির পদে।

আমরা জিজ্ঞেস করতুম—দাদামশায়, তুমি তো নবীনের রান্না খেয়েছ, তালাবালিরও খেয়েছ—কে ভালো রাঁধে?

দাদামশায় বলতেন—নবীনের কাছে কি তালাবালি? কত বড় বাবুর্চি সে। আবার এটাও বলতেন, নবীন ছিল বড় বড় পার্টি দেবার বাবুর্চি। বাইরের লোক ডেকে ঘর সাজিয়ে টেবিলের উপর চাদর বিছিয়ে কাঁটা চামচ ছুরি প্লেট গুছিয়ে রীতিমত জমকালো ভাবে খেতে বসলে তবে নবীনের রান্নার আসল তার পাওয়া যেত। সে সব দিনও আর নেই, সে সব প্রথাই গেছে উঠে। ঘরে বসে নিজেদের মধ্যে ঘরোয়া ভাবে কনুই-এর উপর হাতা গুটিয়ে তারিয়ে তারিয়ে যে পদাই খানা বা সাহেবী ডিনার খেতে হলে তালাবালির রান্নাই ভালো।

সেই তালাবালির সঙ্গে বন্ধুত্ব ছিল রাধুর। রাধু কোনোদিন তালাবালির কাছে রান্না শেখেনি, রাধু তালাবালির 'মট'ও ছিল না। সন্ধেবেলায় দাদামশার থালা-বাসন সাজিয়ে রাধু তালাবালির বাবুর্চিখানায় গিয়ে দাঁড়াতো। রাধু এলে তালাবালি বাটি ভরে মুর্গির স্টু আর রেকাবি ভরে পুডিং দিত। রাধু তাই নিয়ে আসত দাদামশার খাবার ঘরে। তালাবালির মৃত্যুর পর এটি বন্ধ হল। বাবুর্চি ছাড়া আমাদের একজন ঠাকুরও ছিল অবশ্য আর এক মহলে—সেখানে দেশীয় প্রথায় সোনা মুগের ডাল, সুক্তো, মাছের কালিয়া প্রভৃতি রান্না হত। দাদামশার জন্য দু জায়গা থেকেই আসত খাবার। ঠাকুরের খাবারে দাদামশার অরুচি ছিল না বটে, কিন্তু দু-বেলা শুধু 'বামনাই' খাবারও পছন্দ করতেন না। সন্ধেবেলায় ওরই সঙ্গে কিছু পদ বাবুর্চিখানা থেকে না আসলে খাওয়াটা পরিপূর্ণ হত না। তাই তালাবালি গিয়ে অসুবিধে হল দাদামশার।

রাধু ছিল অতি সজাগ চাকর। চট্ করে ব্যাপারটা বুঝে নিয়ে শুরু করে দিলে দাদামশার জন্যে বিদেশী কেতায় রান্না। রান্নায় নতুন হাত হলেও কিছুদিনের মধ্যেই দেখা গেল রাধু বেশ রাঁধছে তালাবালির স্টাইল-এ। তালাবালির কাছে বহুদিন ধরে আনাগোনা করে করে নিজের অজান্তেই কেমন করে যেন রাধু মোগলাই রান্নার ধরন-ধারণগুলো শিখে গিয়েছিল।

তারপর রাধু যেদিন এসে বললে—বাবু, তালাবালি কমলালেবু দিয়ে একরকম জেলি করত, লেবুটা কাটলে আধখানা সাদা আর আধখানা লাল বেরিয়ে পড়ত, সেটা করতে পারছি না—তখন দাদামশায় মহা উৎসাহ পেয়ে গেলেন। বললেন—দাঁড়া তোকে আমি 'অরেঞ্জ ব্লুম' করা শিখিয়ে দিচ্ছি।

মিসেস বীটন-এর 'কুকারি-বুক' বেরল আলমারি থেকে। তাতে দেখা গেল রাধু যেটাকে জেলি বলছে সেটা আসলে জেলি নয় মোটেই। সেটা বরফে জমানো দু-রঙা 'কর্ন-ফ্লাওয়ার' পুডিং। শিখে নিল রাধু চট করে।

এই ঘটনার পর দাদামশায় মাথায় ঢুকলো রান্না। লাইব্রেরী থেকে আরো রান্নার বই বেরল। রন্ধন-বিদ্যা পড়া শুরু করলেন। বাংলা রান্নার বই যোগাড় করলেন। মুসলমানী রান্নার কেতাব কিনলেন। 'হাজার জিনিস' বইটা কিনলেন— তাতেও একটা রান্নার পরিচ্ছেদ আছে। রাধুকে পড়ে পড়ে শোনাতেন। বুঝিয়ে দিতেন কিসের পর কি করতে হবে। নিজে গিয়ে উঠে দেখে আসতেন রান্না কেমন এগোচ্ছে। রাধু রীতিমত শিক্ষানবিশী শুরু করে দিলে দাদামশায় কাছে। দেখতে দেখতে সে পাকা রাঁধিয়ে হয়ে উঠল। তালাবালি গিয়ে যে অভাবটা ঘটেছিল সেটা রাধু এবার পূর্ণ করে ফেললে।

আমরা আর একদিন সেই পুরোনো প্রশ্ন করেছিলুম—আচ্ছা দাদামশায়, রাধু কি তালাবালির মতো রাঁধে না তার চেয়েও ভাল রাঁধে?

দাদামশায় এবারকার উত্তরটা ঠিক আগের মতো। বললেন—তালাবালি ছিল বাবুর্চি আর এ হল পিঠেপুরের ছোকরা। এক কখনও হয়? তবে হ্যাঁ, আমার মুখের স্বাদটি ঠিক বুঝে নিয়েছে।

তারপর বললেন—রান্না যেই করুক সে নিজের মতো রাঁধবে। এ এক আশ্চর্য ব্যাপার। পর-রুচির বদলে আপ-রুচি। যতই সে শিখুক না গুরুর কাছে নিজের ঢং ফুটে বেরবেই। রাঁধছে দেখে মনে হবে পরের জন্যে রাঁধছে— হয়তো প্রকাণ্ড ভোজের পর্ব, তাই ধরেছে হাতা-বেড়ি—কিন্তু আসলে মনে-মনে রান্না তার নিজেরই জন্যে। নিজের মনের মত না হলে তার রান্নাই

হবে না। এই হচ্ছে ভালো রাঁধিয়ের গুণ। রাধু এই দলের। তালাবাশি ছিল এই দলের, নবীনও এই দলের।

এত বড় সার্টিফিকেট রাধুকে কেউ দেয়নি।

দাদামশায় বলেন—আর এবার রান্নার ক্লাস খোলা যাক। তোরা সব শিখবি। তারপর দেখিস এক-একজনের হাত থেকে এক-একরকমের রান্না বেরচ্ছে। সব নিজের নিজের মতো।

আমরা যে আবার রাঁধতে শিখে পাকা রাঁধুনি হয়ে যাবো, একথা বিশ্বাস করাই আমাদের পক্ষে শক্ত। কাচা কাঁচা জিনিসগুলো আমাদের হাতে পরিপক্ক হয়ে সুস্বাদু ভোজ্যে পরিণত হবে এ যে অভাবনীয় ব্যাপার। যাই হোক, আমরা উৎসাহ পেয়ে সব যোগাড়যন্ত্র করে ফেললুম। ঘুঁটে দিয়ে উনুন ধরাবার বিদ্যে আমাদের কারো জানা ছিল না। তা ছাড়া ওসব ধোঁয়া টোঁয়া বাদ দিয়েই রান্না শিখতে পারলে ভালো হয় এই মনে করে কেরোসিনের স্টোভ নিয়ে এলুম। একতলার দক্ষিণের বারান্দায় দোলনার বাগানের পাসে আমাদের রান্নার ক্লাস খোলা হল। আমগাছের মাথা ছাড়িয়ে জোড়াসাঁকোর পশ্চিম আকাশ যখন অস্তরাগে লাল হয়ে আসছে, ঠিক সেই সময় স্টোভ জ্বেলে সোঁ সোঁ শব্দের মধ্যে শুরু হল আমাদের প্রথম পাঠ। দাদামশায় বললেন—প্রথম দিন হবে শুধু আলু-ভাজা। যে যেমন চায় আলু কেটে ফেলুক।

আমরা কেউ চাকা-চাকা কাটলুম, কেউ সরু সরু, কেউ গোল গোল। কেউ মিহি, কেউ মোটা। ওঃ সেদিন যে কতরকম আলু ভাজা হয়েছিল তা আর কি বলব। কারুর ভাজা হল কড়া-কড়া, কারুর নরম নরম, কারুর মুচমুচে, কারুর মুড়মুড়ে, কারুর দিশী আলু ভাজা, কারুর বিলিতী আলুর 'চিপ্‌স্‌', কারুর ফরাসী আলুর 'সোতে', কারুর সোনার মত রং, কারুর খয়েরী মত, কারুর হলদে, কারুর সাদাটে। রকম বেরকম আলুভাজার মেলা বসে গেল। আর খেতে যা ভালো লাগল। তবে আলু ভাজা খেয়ে সেদিন পেট যে রকম ভরে গিয়েছিল তাতে করে রাত্রের খাবার সকলেরই ফেলা গেল।

দাদামশায় এ দিকটা আগে ভাবেননি। রান্নার ক্লাস করলে খাবার নষ্ট

হয়। কাজেই আমাদের শরীর-পুষ্টির জন্যে রোজকার খাবারের ব্যবস্থা করা যাঁদের দায়িত্ব তাঁরা আপত্তি জানালেন। রান্নার ক্লাস প্রচুর উৎসাহ নিয়ে শুরু হলেও বেশী দিন টিকলো না।

কিন্তু দাদামশার ততদিনে রান্নার নেশা লেগেছে। রাধুকে শিখিয়েছেন, আমাদের কিছু কিছু বিদ্যা-দান করেছেন, নতুন ধাঁচের রান্না আবিষ্কার করে ফেলেছেন, কাজেই আর থামতে পারছেন না। রাধুকে অবলম্বন করে বাবুর্চিখানায় ঢুকে দাদামশায আরো নানারকম রান্নার এক্সপেরিমেণ্ট লাগিয়ে দিলেন। আমরা মাঝে মাঝে উঁকি মেরে দেখতুম, গন্ধ শুঁকতুম আর জিভ দিয়ে জল ঝরত। প্রাযই রান্নার প্রচলিত প্রথাগুলো উল্টে দিতেন। যেখানে প্রথমে পেঁয়াজ ভাজবার কথা সেখানে ভাজতেন শেষে। যেখানে সাঁতলাবার কথা শেষে সেখানে রান্না শুরু করতেন মাছ-তরকারি সাঁতলে নিযে। যেখানে সিদ্ধ করবার কথা সেখানে ভেজে ফেলতেন। যেখানে ভাজবার কথা সেখানে সিদ্ধ করতেন। তারপর এইসব উল্টো প্রক্রিয়ার বিপরীত ফলগুলো সামলাতেন নতুন নতুন উপায় আবিষ্কার করে। আরো কত কি সব করতেন। এইভাবে মুর্গির মাছের ঝোল আর মাছের মাংসের-কারি বার করেছিলেন।

এমনি করে যখন রান্না নিযে দাদামশায় মেতে আছেন বেশ কিছুদিন, সেই সময় আমাদের বাড়ির ছেলেমেয়েরা একটা ক্লাব কবার কথা ভাবছিল। ঠাকুর বাড়িতে এমনি ক্লাব কত হয়েছে ভেঙেছে তার ঠিক নেই। কত বিভিন্ন উদ্দেশ্য নিযে এবং কত সময় উদ্দেশ্য ছাডাই সঙ্ঘবদ্ধ হয়েছে বাডির এবং আশপাশের মানুষেরা যে ওটা এমন কিছু নতুন জিনিস নয়। তবে এবারকার প্রচেষ্টার নতুনত্ব হচ্ছে এই যে ক্লাবটা প্রায় উদ্দেশ্যহীন হলেও ক্লাবের একজন সভাপতির কথা ভাবা হচ্ছে যিনি সশরীরে বর্তমান থাকবেন। কবি জসীম উদ্দীন হচ্ছেন এই ক্লাবের সভাপতির পদপ্রার্থী। আর কোনো প্রার্থীই নেই, তাই জসীম উদ্দীনের খুব ইচ্ছে তিনিই যাতে ঐ পদে নির্বাচিত হন। ক্লাবের সভ্যেরা জানিয়েছেন, ভালো করে না খাওয়ালে জসীম উদ্দীনকে তাঁরা সভাপতির পদে ভোট দেবেন না। জসীম উদ্দীনের তাই মহা চিন্তা, ঠাকুর বাড়ির ছেলেমেযেদের কি খাইয়ে পরিতুষ্ট করা যায়?

জসীম উদ্দীন বললে—দেখ সকলে, আমি হচ্ছি গ্রামের মানুষ, গেঁয়ো কবি। আমি তো আর রাজভোগ দিতে পারব না। আমি যা খাওয়াবো তাই খেয়েই তোমাদের খুশী হতে হবে।

সকলেই বললে—বেশ তো তাই হোক।

জসীম উদ্দীন তখন আমাদের কয়েকজনকে নিয়ে বাজার করতে বেরুল। ভাল ঘী কিনলে, তেল কিনলে, চিনি কিনলে, ময়দা, সুজি, আলু, বেগুন, কিস্‌মিস, বাদাম, দই, সন্দেশ ইত্যাদি নিয়ে পুরোপুরি রাজসিক না হোক ব্যবস্থা বড় মন্দ হল না।

তারপর রান্না চড়লো। সকলে মিলে আমরা যে যা পারি হাত লাগালুম। বাধু এসে একবার দেখে কি করতে হবে না-হবে বলে গেল। ভুরভুরে গন্ধে ভরে উঠল জোড়াসাঁকোর বারান্দা। শেষে রান্না সারা হলে বসে গেল সবাই পাত পেতে। খেলে সবাই আনন্দে পেট ভরে। কিন্তু ভোট দেবার সময় দেখা গেল কেউ ভোট দিতে চাইছে না। সবাই বেঁকে বসেছে। কী ব্যাপার? না, খাওয়া তো খুব ভালই হয়েছে, তবে এ খাবার অন্য যে-কেউ খাওয়াতে পারতো। জোড়াসাঁকো বাড়ির ছেলেমেয়েদের ক্লাবের সভাপতি হবার মতো খাওয়ানো হয়নি।

বেচারী জসীম উদ্দীন। অত কষ্ট করলে, খাটলে খুটলে খরচ-পত্র করলে, তার কি না এই ফল? ঠাকুরবাড়ির ছেলেমেয়েদের খুশি করা কি এতই শক্ত।

জসীম উদ্দীন মুখ শুকিয়ে ঘুরে বেড়াচ্ছে—দাদামশার চোখে পড়ল। দাদামশায় বল্লেন—কি হে, জসীম উদ্দীন? রান্না করলে, খাওয়ালে, কই বললে না তো আমাকে।

জসীম উদ্দীন বললে—ছোটদের খাওয়াচ্ছিলুম দাদামশায়।

দাদামশায় বললেন—তাই তো দেখলুম। তবে শুনছি খরচ-পত্র নাকি তোমার বৃথাই গেল, ব্যাপার কি?

জসীম উদ্দীন তখন সব খুলে বললে। বললে—দাদামশায়, আপনাদের বাড়ির ছেলেমেয়েদের মন পাওয়াই ভার।

দাদামশায় বললেন—এই কথা? কি রান্না হয়েছিল শুনি?

জসীম উদ্দীন একটা লম্বা হিসেব দিলে।

—কি কি কিনেছিলে? সব লেগে গেছে রান্নায়?

—আজ্ঞে, সব লাগবে কি করে? আমি কি আর রান্নার হিসেব বুঝি? অনেক কিছু বাড়তি হয়েছে।

—বেশ দেখি কি বেঁচেছে। নিয়ে এস তোমার বাড়তি জিনিস!

জমীস উদ্দীন জিনিসগুলি নিয়ে এলে দাদামশায় বললেন—বলে দাও সকলকে কালকে আবার খাওয়ানো হবে। তোমার এই বাড়তি যা আছে এই দিয়েই আমি রাঁধবো—কিচ্ছু ফেলা যাবে না, একটু গুঁড়ো পর্যন্ত নয়। জানিয়ে দাও কাল জোসী কাবাব খাওয়ানো হবে।

একটা সাড়া পড়ে গেল। জোসী কাবাব—সে আবার কি? জসীম উদ্দীনের জোসী কাবাব—সবাই আমরা উৎগ্রীব হয়ে রইলুম।

তারপর দিন জসীম উদ্দীনের সেই খানিকটা বাড়তি সুজি, খানিকটা বাড়তি বাদাম, আরো সব যা ছিল তাই নিয়ে রাঁধতে বসলেন দাদামশায়। আমরা রইলুম অপেক্ষা করে। কাবাব তৈরী হতে লাগল—জোসী কাবাব!

অবশেষে দাঁড়ালো সবাই সারি বেঁধে হাতে এক একটা খুরী নিয়ে। প্রত্যেকের জন্যে এক-একখানা গরম গরম জোসী কাবাব। তার বেশী আর কুলোলো না। আমাদের মুখে সেই কাবাব লাগলো অপূর্ব। এবারে আর জসীম উদ্দীনকে ভোট দিতে কেউ আপত্তি করলে না।

দাদামশার সেই জোসী কাবাব আর কোনোদিন রাঁধা হয়নি। হবে কোত্থেকে? তার ফরমুলা তো কোনো রান্নার বইয়ে নেই। তাতে কি কি কতখানি করে লেগেছিল তাও কেউ মনে রাখেনি। ঐ একবারই হয়েছিল, আর তার ফলে জসীম উদ্দীন জিতে গিয়েছিল তার ভোটে।

জোড়াসাঁকো বাড়িতে ছোট-লাট কিংবা কোনো উর্ধ্বতন সায়েব রাজ-পুরুষের আগমন ঘটলে যখন সিঁড়িগুলোকে কার্পেট মুড়ে ফেলা হত তখন আমরা খুব ছোট। হঠাৎ খবর এসে যেত লর্ড কারমাইকেল কিংবা রোনল্‌ড্‌শে আজ তিনটের সময় দাদামশাদের সঙ্গে দেখা করতে আসছেন। দেখা করতে আসার প্রধান উদ্দেশ্য নতুন ছবি-টবি কি আঁকা হল তাই দেখা, তার উপর গল্পগুজব আর ইণ্ডিয়ান সোসাইটি অফ ওরিয়েণ্টাল আর্টস্‌ নিয়ে যদি কিছু কথা থাকে সেই সব আলোচনা। তখনকার এইসব সায়েবরা শিল্পরসিক ছিলেন। ভাল ছবির কদর বুঝতেন আর বুঝতেন জলজ্যান্ত পরিচিত শিল্পীর হাতের তৈরী টাটকা জিনিস দেখার মূল্য। সেটাকে দুর্লভ সৌভাগ্য বলেই মনে করতেন।

বড়-লাটের মধ্যে আসতেন লর্ড রেডিং আর লর্ড মণ্টেগু। মণ্টেগু সায়েব দাদামশার 'সাজাহানের মৃত্যু' ছবিখানা দেখে একেবারে মুগ্ধ। চোখ আর ফিরতে চায় না। দাম জানতে দাদামশায় বললেন—ও ছবি তো বিক্রি করবার উপায় নেই—পারিবারিক সম্পত্তি হয়ে গেছে। তবে সায়েব তুমি ভেবো না। আমি ঐ ছবিই তোমায় আর একখানা করে দেব। মূল ছবিটি ছিল তেলের রঙে আঁকা। কিন্তু সে সময় দাদামশায় জলের রঙে হাত পাকিয়েছেন। তাই ছবিটিকে নকল করলেন জলের রং দিয়ে। জলের রংএ আঁকা সাজাহানের সেই ছবি অদ্ভুত উতরোলো। অনেকেই যাঁরা দেখেছেন সে ছবি তাঁরাই বলেছেন মূল ছবির চেয়েও নাকি সেটা আরো ভালো হয়েছিল। ছবিটি চলে গেল মণ্টেগু সায়েবের সঙ্গে বিদেশে সায়েবের নিজস্ব সংগ্রহশালায় সযত্নে রক্ষিত হত। নিজের ছবির নকল দাদামশায় ঐ একটিই করেছিলেন। আর কখনও করেন নি।

এই সব লাট-বেলাটের আগমন সংবাদে বাড়িতে সাজ-সাজ রব পড়ে যেত। কাঠের প্রকাণ্ড সিঁড়িটা ঘষে ঘষে চকচকে করা হত। তার উপর পড়ত কার্পেট। গাছ-ঘর থেকে টেনে বার করা হত টব-লাগানো পাম গাছ।

টবেব ধুলোকাদা ঝেড়ে তাদেব সাজানো হত সিঁড়িব তলায, দেউড়ির ধাবে। লাইব্রেবী ঘবে ঝাঁট পড়ত। সায়েববা সেখানেই বসতেন। আমাদেব, মানে ছোটদেব উপব হুকুম জাবি হত ঐ সব দিক না মাড়াবাব, কোনোবকম গোলমাল না কবাব। আমবা যতটা সম্ভব উঁকি ঝুঁকি মেবে দেখতুম। দেখতুম দাদামশাবা লম্বা লম্বা জোব্বা পবছেন। লাইব্রেরী ঘবেব নীচু টেবিলেব উপব চুকটেব বাক্স বাখা হচ্ছে—তাতে বর্মা চুকট। দাদামশাব আব বড়দাদামশাব নতুন আঁকা ছবিগুলি কাগজেব ঢাকনাব মধ্যে একপাশে সাজিয়ে বাখা হচ্ছে। আলমাবিব মাথায একটা ব্রোঞ্জেব কালো দক্ষিণ ভাবতীয নটবাজ মূর্তি ছিল, সেটাকে সামনে এনে বসানো হচ্ছে। আজকাল যেমন ঘবে ঘবে পিতলেব সস্তা নটবাজ সাজানো দেখা যায তখনকাব দিনে দাদামশাবাই একমাত্র এব কদব বুঝতেন। কোথা থেকে যেন নিখুঁত এক নটবাজেব নৃত্যপব মূর্তি সংগ্রহ কবে এনেছিলেন।

সাযেব অতিথিবা এসে পড়লে আব আমাদেব কোনোমতেই সেদিকে যেতে দেওযা হত না। কিন্তু সাযেববা চলে গেলে পবে আমবা বাড়িব সাজানো গোছানো অংশটায ঢুকে পড়তুম। টবেব পাম-গাছেব আড়ালে লুকোচুবি খেলতে অথবা সিঁড়িব কার্পেটেব উপব স্রেফ বসে থাকতে কি ভালই লাগত। তাবপব সন্ধেব সময লাইব্রেরী ঘরে ঢুকে পড়তুম। বোজকাব লাইব্রেবী ঘব একটু আধটু সাজানোব ফলে একেবাবে নতুন লাগতো। লাইব্রেবী ঘবেব আসবাবপত্র দাদামশাবা নিজেদেব কচিমত গড়েছিলেন। একদিকে জাপানী মিস্ত্রী কাসাহাবা আব অন্য দিকে আচাবিযা নামে এক দক্ষিণ-ভাবতীয মিস্ত্রী। এই দুই জাতীয নৈপুণ্যেব সংমিশ্রণে লাইব্রেবী ঘব ধীবে ধীবে এক নতুন রূপ নিযেছিল। আচাবিযাকে দিযে দাদামশাবা নিজেদেব ডিজাইনে নীচু তক্তপোশ, চেযাব, টেবিল, আলমাবি কবিযেছিলেন। কাসাহাবাকে দিযে দেযালেব গ যে কাঠেব ফ্রেমে 'শীতল পাটি' লাগিযে দেযাল ঢেকে দিযেছিলেন। লাইব্রেবী ঘবেব মেঝেতে ফবাশ, জাজিম, শতবঞ্জি, কার্পেটেব বদলে পেতেছিলেন বেত-বোনা বড় বড় কাঠের ফ্রেম। তাব উপব ছিল কযেকটা কাঠেব ঠেস আব তাকিয়া। গবমেব

সময় তাতে শুয়ে পড়তে যা আরাম হত। এই সমস্ত নতুন উপায়ে দেশী কায়দায় ঘর সাজানোর প্রথা ছিল দাদামশাদের নিজস্ব। যে সমস্ত রুচিসম্পন্ন সায়েবরা জোড়াসাঁকো বাড়িতে আসতেন তাঁরা ভারি পছন্দ করতেন আমাদের লাইব্রেরী ঘরের পরিবেশকে। তাঁরা ভারতের বড় বড় রাজা-রাজড়ার গৃহেও আমন্ত্রিত হয়ে যেতেন বটে কিন্তু এমন অনাড়ম্বর অথচ রুচিময় মৌলিক গৃহসজ্জা আর কোথাও দেখতে পেতেন না। কত্তাবাবা যখন আরো অনেক পরে উত্তরায়ণকে সাজাতে শুরু করেন তখন সেখানকার আসবাবপত্র, দেয়াল, মেঝে, তাকিয়া, বালিশ সব কিছুর সজ্জার প্রেরণা এসেছিল জোড়াসাঁকো বাড়ির দাদামশাদের লাইব্রেরী ঘর থেকে।

কেন যে ঘরটাকে লাইব্রেরী ঘর বলা হত আমরা জানতুম না। কোনোদিন প্রশ্নও করিনি। আমরা যখন দেখেছি তখন সে ঘরে কোনো লাইব্রেরী নেই। পরে শুনেছিলুম অনেক কাল আগে ছিল। ঐ ঘরের উত্তরদিকের এক-তৃতীয়াংশ জোড়া ছিল একটা স্নান-ঘর। দক্ষিণ দিকের বাকি অংশটায় দাদামশাদের বাবামশায়ের ছিল একখানি সাজানো গোছানো লাইব্রেরী। ঘরটা ছিল বিলিতী কায়দায় সাজানো। সেই স্নানের ঘর ভেঙে দাদামশারা ঘরটাকে উত্তর-দক্ষিণ খোলা একখানা প্রকাণ্ড হল্-এ পরিণত করেছিলেন। আর সেই ঘর দেশী প্রথায় সাজাবার জন্যে এনেছিলেন কাসাহারা আর আচারিয়াকে। লাইব্রেরীর বই আর আলমারিগুলিকে সেই সময় অন্যান্য নানা ঘরে ছড়িয়ে দেওয়া হয়েছিল। কত্তাবাবা যখন লালবাড়িতে 'বিচিত্রা' ক্লাব খোলেন তখন দাদামশাদের লাইব্রেরীটা চলে গিয়েছিল বিচিত্রায়।

লাইব্রেরী ঘরের পূব দিকের দেয়ালে যে গোল জানলা দাদামশারা তৈরি করিয়েছিলেন সেই জানলার নীচে একটুখানি কোণ। কোণটিকে ঘিরে কাঠ দিয়ে বাঁধানো বসবার জায়গা। সাহেবরা চলে গেলে সেইখানে গিয়ে আমরা বসে পড়তুম। জানলার ধারে যেন রেলগাড়ির সীটের মতো জায়গাখানি। গোল জানলার ভিতর দিয়ে দেখলে দেখা যেত প্রকাণ্ড শিশুগাছটা। শিশুগাছের মোটা গুঁড়িখানা মাটি থেকে খানিকটা উঠেই যেন দু-হাত মেলে দু-পাশে ছড়িয়ে গেছে। এই দুহাতের মাঝখান দিয়ে পূব

আকাশে চাঁদ উঠত। এই দুই ডালের মাঝখানের যে দুটি শাখাকে দাদামশায়েরা কাসাহারাকে দিয়ে কাটিয়ে চাঁদ ওঠার আকাশটাকে মুক্ত করে দিয়েছিলেন আর যার ফলে চাঁদ উঠলে পুব দিকের আকাশটাকে প্রকাণ্ড মনে হত, সেই কাটা ডাল দুটিকে এনে করাত দিয়ে কেটে পালিস করিয়ে বসিয়ে দিয়েছিলেন ঐ গোল জানলার ধারের বেঞ্চির গায়ে। শিশুগাছের সেই ডালের সীট-এ বসে পড়ে জানলা দিয়ে পুব আকাশে উঁকি দিতে আমাদের বেজায় ভালো লাগত।

এর অনেকদিন পরে, দাদামশাদের পুরীর বাড়ি তখন বিক্রি হয়ে গেছে, জোড়াসাঁকো বাড়ির আগের মতো অত আর জাঁকজমক নেই, শোনা গেল কে যেন একজন আসছেন। লাট-বেলাট নন, তবে বেশ গণ্যমান্য ব্যক্তি। দুঃখী বেহারার কাছে তখন কার্পেট জমা থাকত। সে বেচারা মুখ শুকিয়ে এসে দাদামশাদের বললে—হুজুর, সিঁড়ির কার্পেট ছিঁড়ে গেছে। ইঁদুরেও কেটেছে অনেক জায়গায়।

শুনে দাদামশায় মুখ গম্ভীর হয়ে গেল। সকলেই জানেন অতবড় সিঁড়ি-ঢাকা কার্পেট ছিঁড়ে গেলে আর একখানা নতুন কার্পেট কেনার কোনো প্রশ্নই এখন আর ওঠে না। ধীরে ধীরে মাসের থেকে মাস, বছরের থেকে বছর প্রাচুর্য লোপ পাচ্ছে দাদামশাদের জোড়াসাঁকো বাড়ি থেকে। দাদামশায়রা মনে মনে জানতেন সে কথা। তা হলেও কথাটা ভুলে থাকতেই ভালো লাগত। ও নিয়ে বিশেষ আলোচনা হত না। কার্পেটের অভাবটা এমনভাবে ঘোষিত হওয়ায় শূন্যতাটা চোখের সামনে হঠাৎ এগিয়ে এল। দাদামশায় কিন্তু বললেন—ভালই হয়েছে। কার্পেটে শুধু ধুলো জমত। অমন চমৎকার কাঠের সিঁড়ি আমাদের—লোকে দেখুক এবার।

বলে সিঁড়ির কাছে গিয়ে সিঁড়ির ঠিক মাথায় উত্তর দিকে একটা বেশ বড় কাঠের গণেশ-মূর্তি বসিয়ে দিলেন।

আশ্চর্য ব্যাপার! সিঁড়ির চেহারাটাই সঙ্গে সঙ্গে অন্যরকম হয়ে গেল। ঐ এক গণেশেই কার্পেটের অভাব ঘুচিয়ে দিলে।

কার্পেট গেল, গালিচা গেল, দ্বারকানাথের আমলের ঝাড় লণ্ঠন ছিল,

কেই বা তার তদ্বির করে, সে-ও গুদাম-জাত হল। আয়না, সেজ একে একে সরে গেল। কিন্তু রয়ে গেল আমাদেব লাইব্রেরী ঘর। লাইব্রেরী ঘরে রইল আচারিয়ার হাতের মজবুত কাঠের অপূর্ব আসবাব, মোটা বেতের ফ্রেমে ঘেরা পূব কোণের গোল জানলা আর তাব নিবিড় কোণটি বেঞ্চি আর টুল দিয়ে সাজানো। লাইব্রেরী ঘরের দেযালে রইল নন্দ-দার আঁকা বড় বড় অজন্তার গুহাচিত্রের নকল আর সেগুন কাঠেব ফ্রেমে বাঁধানো কিছু অনবদ্য বাজপুত চিত্র। আর রইল প্রকাণ্ড এক লোহার বাক্সে ভরা 'টেগোর কালেক্‌শান'—মোগোল, রাজপুত, কাংড়া চিত্রাদি এবং অন্যান্য নানা শিল্প-সামগ্রী যা দাদামশারা তিন ভাইএ অতি যত্নে সংগ্রহ করে রেখেছিলেন। লাইব্রেরী ঘর রইল তার ঐতিহ্য নিযে তার নিজের অধিকারে উজ্জ্বল হযে বেঁচে।

এই সময কত জ্ঞানী, গুণী, শিল্পী, সুরকার, গায়ক, কবি, লেখক, অভিনেতা, নৃত্যবিদ্, কত নামকরা বিখ্যাত লোক যে জোড়াসাঁকোয় এসেছেন গেছেন আর লাইব্রেবী ঘরে বসে আপ্যায়িত হয়েছেন তার আর ইয়ত্তা নেই।

আমরা ছোটরা একদিন লাইব্রেরী ঘরেব উত্তব দিকের তক্তপোশটায় বসে আছি। কত্তাবাবার একখানা নতুন গান সুজন বসে বসে অভ্যেস করছে আর আমরা শুনছি, এমন সময়—

—এই চুপ্‌ চুপ্‌! কে আসছে!

সুজনের গান হঠাৎ থেমে গেল। আমরা দেখলুম কাঠের সিঁড়ি দিয়ে একজন সায়েব এদিক ওদিক তাকাতে তাকাতে আস্তে আস্তে উঠে আসছেন। লাইব্রেরী ঘরে ঢুকে তিনি একটু ভযে ভয়ে বললে—এটাই কি অবনীন্দ্রনাথ ঠাকুরের বাড়ি? দরজার কাছে কাউকে দেখতে না পেযে এবং দরজা খোলা পেয়ে আমি নিজেই সাহস করে উঠে এসেছি।

জোড়াসাঁকোর দরজা বলা বাহুল্য চিরকালই অবারিত। আগে তবু কয়েকজন দারোয়ান থাকত বসে, পরে দারোয়ানের সংখ্যা এমন-ই নিম্ন হয়ে এসেছিল যে সব সময় দ্বার রক্ষা করা সম্ভব হত না।

সায়েব বিভ্রান্ত। আমরা দাদামশাকে খবর দিতে যাই, সায়েব বলে, রোসো এ কোথায় এলুম আগে একটু সমঝে নিই। বলে আস্তে আস্তে বেত-

মোড়া তক্তপোশের উপর এসে বসল। হাত দিয়ে দিয়ে অনুভব করল তার আসনকে, তারপর ঘাড় ফিরিয়ে অবাক হয়ে দেখতে লাগল দেয়ালের গায়ে ছবি, টেবিলের উপর মূর্তি, আলমারি, চেয়ার সব কিছু। তারপর বললে—বাড়ির বাইরে থেকে কিচ্ছু বোঝবার যো নেই। ঢুকেই দেখি এক মস্ত সিঁড়ি—প্রথমটা দু-ভাগ হযে উঠে শেষে এক হযে মিশে উপরে উঠেছে। সিঁড়ির মাথায় এক অপূর্ব মূর্তি। তাবপর এই ঘর! কোথাও কোনো বৈচিত্র্য নেই, এত সহজে এমন আশ্চর্যভাবে সাজানো ঘব আমাব দেশে বা এদেশে বা কোনো দেশে দেখিনি।

উত্তর আব দক্ষিণ দিকের বড দরজা দুটোর মাথায় সরু সাদা টালি বসিযে পাড দেওয়া ছিল। সেই টালিতে দাদামশায উর্দু লেখার ধাঁচে উপনিষদের কিছু বাণী কাঁচের অক্ষরে লিখিযে দিয়েছিলেন।

তদ্ এতৎ প্রেযঃ পুত্রাৎ, প্রেযো বিত্তাৎ প্রেযোঽন্যস্মাৎ
সর্বস্মাৎ অন্তরতবং যদ্ অযম্ আত্মা।

এই ছিল এক দরজার পাডে লেখা। আর অন্য দবজাব পাডে ছিল—

সত্যা ন্ন প্রমদিতব্যং, ধর্ম্ম ন্ন প্রমদিতব্যং কুশলা ন্ন প্রমদিতব্যং।

সাযেবের চোখে পডতেই সে লাফিয়ে উঠেছে।

এমনি করে তোমরা দরজাব পাড সাজাও নাকি?

আমবা বুঝিযে বলতে সাযেবেব চোখ বড বড হযে উঠল।

—অবনীন্দ্রনাথের হাতের লেখা এত সুন্দব? তিনি ছবির মত লেখেন।

ইতিমধ্যে দাদামশাকে খবর দেওযা হয়েছিল। দাদামশায় এসে তাকে টেনে নিযে গেলেন দক্ষিণের বারান্দায। বললেন—ছবি আঁকতে আঁকতে গল্প করা যাবে সাযেবের সঙ্গে। পবে শুনেছিলুম দাদামশায়ের সুইডিশ বন্ধু মূলার সাহেব তাকে পাঠিয়ে দিযেছিলেন দাদামশার সঙ্গে দেখা করবার জন্যে।

এর পর আরো অনেক দিন গেছে। লাইব্রেবী ঘরে ধুলো জমে। চাকর সব সময় ঝাঁট দেয় না। ফাঁকি দেয। দেখা শোনা তদ্বির করার লোক আগের মত আর নেই। আমাদের চোখে লাইব্রেরী ঘব পুরোনো হয়ে গেছে, কিন্তু

বাইরের লোক এখনও ঢুকে অবাক হয়ে দেখে। সেই সময় কয়েকজন জাপানী আর্টিস্ট দাদামশাদের সঙ্গে দেখা করতে এলেন।

দাদামশাদের যৌবনে তখনকার দিনের বিখ্যাত সব জাপানী আর্টিস্ট তাঁদের সঙ্গে মোলাকাৎ করতে আসতেন। কত বন্ধুত্ব ছিল তাঁদের সঙ্গে দাদামশাদের। সুরেনদাদা কাউন্ট ওকাকুরার সঙ্গে আলাপ করিয়ে দিয়েছিলেন। দাদামশাদের সঙ্গে আলাপ হবার পর ওকাকুরা বলেন, তিনি দেশে ফিরে জাপানী শিল্পীদের পাঠিয়ে দেবেন ভারতবর্ষে। দেখে যাক আর আলাপ করে যাক তারা ভারতীয় শিল্পীদের সঙ্গে। সেই সূত্র ধরে এল টাইকান আর হবি। যে টাইকান আজ জাপানের দিগ্‌গজ শিল্পী। টাইকান এসে বহু রাসলীলার ছবি এঁকেছিলেন। হবি বেচারা জাপানে ফিরে গিয়ে কম বয়সেই মারা যায়। দাদামশায় বলতেন—বাঁচলে হবি টাইকানেরই মত বড় আর্টিস্ট হত। তারপর বড়দাদামশায় আনিয়েছিলেন নিজ খরচে কাট্‌সুটা নামে আর এক জাপানী শিল্পীকে। সেই একই সময় কত্তাবাবা আনালেন সানোসান নামে এক কুস্তিগীরকে। সানোসান চলে গেলেন শান্তিনিকেতনে ছেলে-মেয়েদের যুযুৎসু শেখাতে, আর কাট্‌সুটা রয়ে গেলেন জোড়াসাঁকোর বাড়িতে। সেইখানে থেকেই তিনি ছবি আঁকতেন। বড় বড় সিল্ক-এর উপর রামায়ণের অনেক দৃশ্য তিনি এঁকেছিলেন। কাট্‌সুটা যখন জাপানে ফিরে গেলেন জোড়াসাঁকোতেই বড়দাদামশার কাছে রয়ে গেল সে-সব ছবি। তারপর প্রশ্ন উঠল ছবিগুলিকে ভাল করে রক্ষা করার কথা। সে এক সমস্যা। এ দেশের পোকারা জাপানী রেশম পেলে আর কিছু চায় না। ফুটো করে শেষ করে দেয়। তাদের হাত থেকে ছবিগুলিকে বাঁচিয়ে রাখার জন্যে যে অবিচ্ছিন্ন সতর্কতা এবং আয়াস দরকার তা যোগাবে কে? শেষে জাপান থেকে বলে পাঠালো, তারাই নিয়ে যাবে ছবিগুলিকে। তাদের মিউজিয়ামে স্থিরের অভাব হবে না। আঠারো হাজার টাকা দাম দিয়ে কিনে নিয়ে গেল সেই সব ছবি। রাখলো সযত্নে। কিন্তু বেশীদিনের জন্যে নয়। টোকিও শহর যেবার আগুনে পুড়ে যায় সেবার ঐ সঙ্গে ছবিগুলিও গেল। পোকার হাত থেকে অগ্নিগর্ভে।

তখনকার দিনের এই সব জাপানী শিল্পীরা সেদিনকার জোড়াসাঁকো বাড়ির ঐশ্বর্যভরা ঝলমলে চেহারা দেখে গেছেন। জোড়াসাঁকোর বাগান দেখে গেছেন যখন ছিল সে বাগান সাজানো গোছানো ঝকঝকে। বাবুরা চড়তেন তখন জুড়িগাড়িতে। ল্যাণ্ডো, ব্রুহাম, ফিটন, গোলগাড়ি, পালকি-গাড়ি আর তাদের উপযুক্ত ঘোড়া, কোচম্যান সহিসে ভরা ছিল জোড়াসাঁকো। সেদিনকার সেই সব জাপানী আর্টিস্টের সূত্র ধরেই বোধ হয় এরাও আজ উপস্থিত। দাদামশাদের বয়েস বেড়েছে, মাথায় টাক পড়েছে। সেই সঙ্গে জোড়াসাঁকো বাড়িরও বয়েস বেড়েছে, তারও মাথায় পড়েছে টাক, গাল গেছে তুবড়ে। আগে প্রতি বছর বাড়ি রং হত, আজকাল অত বড় বাড়ির প্রত্যেক অংশ একসঙ্গে সারিয়ে সুরিয়ে রাখার কথা ভাবাই যায় না। এদিকের দেয়াল থাম কড়িকাঠ চুন বালি দিয়ে সারিয়ে দেওয়া হল তো ওদিকের পাঁজরা পড়ল বেরিয়ে। এইভাবেই ঠেকা দিয়ে চলত।

জাপানী আর্টিস্টরা লাইব্রেরী ঘরেই এসে বসল। গল্প করল অনেকক্ষণ। ছবি টবি দেখানো হল তাদের। তারপর তারা বললে—এইবার তারা দাদা-মশাদের ফটো তুলবে।

কোথায় তোলা যায় ছবি? ঠিক হল বাগানে গিয়ে তুলতে হবে। সেদিনের সাজানো বাগান তো আর নেই। সবই পড়ে আছে অযত্নে। কিন্তু যাই হোক বাগান তো! দাদামশারা চললেন নীচে নেমে।

জাপানীরা বললে—আপনাদের ছবি তুলবো বাড়িকে সুদ্ধু নিয়ে। বাড়িটাকে করব ব্যাক্ গ্রাউণ্ড। দাদামশারা বললেন—বেশ তো সায়েব, এ বাড়ি যদি তোমাদের পছন্দ হয়, তোলো তাহলে তাই।

জাপানীরা একটা মনোমত কোণ খুঁজতে শুরু করলে। আর পেয়েও গেল একটা। দোলনার বাগানের ঠিক সামনে ছিল একটা হাইড্র্যাণ্ট্। তার থেকে সব সময় ভলকে ভলকে গঙ্গাজল বেরিয়ে একটা নর্দমা বেয়ে বাগানটাকে ঘিরে দপ্তরখানার দিকে চলে যেত। সেই হাইড্র্যাণ্ট্-এর সামনে যে-কটা থাম আর দেয়াল, সে-কটার অবস্থা বড় শোচনীয়। নোনা লেগে এখানে ওখানে বালি ঝরে গেছে, তার উপর চড়াই পাখিতে ঠুকরে ঠুকরে

আরো জিরজিরে করে দিয়েছে। জায়গায় জায়গায় ইঁট বেরিয়ে হাঁ হাঁ করছে —বহুকাল সারানো হয়নি। দক্ষিণ-পূবের দেয়ালগুলোর মধ্যে সেইখানটাই বোধ হয় সকলের চেয়ে জীর্ণ এবং দুঃস্থ। জাপানীরা দেখে লাফিয়ে উঠল। বললে—চমৎকার ব্যাক গ্রাউণ্ড পাওয়া গেছে। দেখুন কেমন জলের স্রোত। কি সুন্দর দেয়ালের গায়ে আলো-ছায়ার খেলা। আর ঐ ফাটলের মধ্যে গাছের সবুজ চারাটি। আপনারা ঐখানটায় যদি দয়া করে দাঁড়ান। ক্যামেরা হাতে নিয়ে জাপানীরা খুশিতে উপচে পড়ল।

দাদামশায় খানিকটা অবাক হয়ে দেখে বললেন—এ্যাদের চোখ আছে তা। আচ্ছা জায়গা খুঁজে খুঁজে বার করেছে। বুদ্ধিস্ট কি না, তাই অশথ গাছের চারাটির উপর পছন্দ।

সেইখানে দাঁড় করিয়ে দাদামশাদের যে ছবি তুললো জাপানী আর্টিস্টরা, পরে আমরা সে ছবি দেখেছিলুম। তারা পাঠিয়ে দিয়েছিলেন। অপূর্ব সে ছবি। সেই থেকে জোড়াসাঁকো বাড়ি যতই ভেঙে পড়ুক আমাদের আর কোনো দুঃখ হত না। আর দেয়ালের ফাঁকে জাপানি শিল্পীদের প্রশংসিত সেই অশথগাছের চারাকে উপড়ে ফেলবার কথাও আমরা কোনোদিন ভাবতে পারতুম না।

॥ ২০ ॥

একদিকে আমাদের যেমন ছিল দু-আলমারি আর্টস-এর বই, তেমনি আর একদিকে ছিল দু-আলমারি সায়েন্সের বই। আর ছিল গদ্য এবং পদ্য-সাহিত্য, ইতিহাস, দর্শন এবং প্রবন্ধ এই সবের বই। সারি সারি সবসুদ্ধ কতকগুলি আলমারি যে ছিল কোনোদিন আমরা গোনবার চেষ্টা করিনি। দাদামশারা অনবরত বই কিনে যেতেন। তিন দাদামশায়-ই। যেমন বই জমা হত লাইব্রেরীতে তেমনি ঐ অগাধ বই-এ ধুলোও জমা হত। আর আমাদের উপর ভার পড়ত ধুলো ঝাড়বার। দাদামশারাই করে দিয়েছিলেন

বন্দোবস্তটা। অঙ্কের মাস্টারমশার উপর আরোপ করেছিলেন দায়িত্ব। বলে দিয়েছিলেন, ছাত্রছাত্রীদের দিয়ে কাজটা করিয়ে নিতে।

পুজোর ছুটির ক'দিন আগে আমাদের বাড়ির স্কুলের লেখাপড়া বন্ধ হয়ে যেত। দপ্তরখানা থেকে কয়েকটা ঝাড়ন আসত। প্রত্যেকে একটা করে নতুন ঝাডন হাতে নিয়ে আমরা লেগে যেতুম কাজে মাস্টারমশার সঙ্গে। বইগুলিকে আলমারির তাক থেকে নামিয়ে মেঝের উপর সারবন্দী করে সাজিয়ে হাওয়া লাগানো হত। তারপর মাস্টারমশার নির্দেশ অনুসারে প্রত্যেকটি বই ঝেড়ে পুঁছে আবার ফিরিয়ে রাখা হত আলমারির তাকে। ছোট-বড় সব ছাত্রছাত্রীরা এতে হাত লাগাতুম। ছুটির আগে কী ভালই যে লাগত কাজটা। দাদামশায় এই সময় একখানা বেঁটে টুল নিয়ে আমাদের সামনে বসে এ বই ও-বই চেয়ে দেখতেন, আর আমাদের এটা পডবি, ওটা পড়বি বলে উৎসাহ দিয়ে চলতেন। ছেলেবেলা থেকেই এই করে আমরা বই ঘাঁটতে শিখেছি। কোনো কোনো সময় দাদামশায় আর না পেরে একখানা বই তুলে নিয়ে বলতেন—এটা পড়ে আজ তোদের শোনাবো সন্ধেবেলা।

সায়েন্সের বই। আমাদের পডে শোনাবার পক্ষে সর্বোপযুক্ত বই। প্রকৃতি-বিজ্ঞানের নানারকম উপাদেয় সুখপাঠ্য বই। ফরাসী প্রকৃতি-বিজ্ঞানী ফাবার-এর বহু লেখা দাদামশায় আমাদের শুনিয়েছেন। আর শুনিয়েছেন মেটারলিঙ্ক-এর মৌমাছির জীবনী, জোনাকি পোকার জীবনী। সমুদ্রের তলাকার জলজ-জীবদের রোমাঞ্চকর বিবরণ—যার থেকে 'ভূতপত্রীর দেশ'-এর বিচিত্র চরিত্র কালা-কানা-আংলা-টানা, গামলা-চালা ফোঁপরা-জালা ঘণ্টাকর্ণ রক্তশোষা-মাথায়-ছাতা, শুঁড়-দুলদুল কাঁচু-মাচুর সৃষ্টি। ভূপৃষ্ঠের কাহিনী আর বৈজ্ঞানিক আবিষ্কারের গল্প।

একদিন শোনালেন এরোপ্লেন আবিষ্কারের প্রথম যুগের ইতিহাস। যখন বৈজ্ঞানিকেরা পাখির মত ডানায় ভর করে আকাশে ওড়বার চেষ্টা করছে, সেই সময়কার কথা। কত চেষ্টা হয়েছে, কিন্তু পারেনি। এক সায়েব তো দু-কাঁধে ডানা বেঁধে পাহাড় থেকে লাফ দিয়ে মাটিতে পড়ে হাত-পা ভেঙেছিলেন। এইভাবে পাখির মত ওড়বার চেষ্টা বিফল হওয়ায় শেষে তৈরী হল এরোপ্লেন।

দাদামশায় বই মুড়ে বেখে বললেন—আবিষ্কাবেব দিক থেকে দেখতে গেলে এবোপ্লেন কিছুই নয়। কটা লোকেব কাজে লাগে? আকাশে ওড়াব ব্যাপাবে বৈজ্ঞানিকেবা এখনও পর্যন্ত কিছুই কবতে পাবেনি। জমিতে চলাব কথা যদি বলিস্—এ যুগেব সবচেয়ে বড আবিষ্কাব বাইসিকেল।

আমবা বললুম—সেকি। বেলগাড়ি, মোটবগাড়ি, এসব কিছু নয়?

—ও ঐ এবোপ্লেনেব মতো। কোনোটাই সহজ নয়, কোনোটাই সহজলভ্য নয়। অথচ বাইসিকেল ঘবে-ঘবে। মানুষটা প্রায় হেঁটেই যাচ্ছে জমিব উপব দিয়ে পা ফেলে ফেলে তাব পাঁচনী জন্তুব মত, কিন্তু চলেছে কত জোবে দেখ। তেল দিয়ে নয়, কয়লা দিয়ে নয়, পা দিয়েই ঠেলছে কলটাকে। সহজ, হাল্কা, সস্তা কেমন গড়গড়ানি কলখানি।

দাদামশায় যুক্তি আমবা সবাই মেনে নিলুম। তখন বললেন—আমবা একটা ঐবকম সহজ কল আবিষ্কাব কবব, যা সকলেব কাজে লাগে। বলা যায় না তো, লক্ষপতিও হয়ে যেতে পাবি।

আমবা বললুম—কি কল?

—ধুতি কোঁচানোব কল।

—ধুতি কোঁচানোব?

—প্রত্যেকেব কাজে লাগবে। কত সময় বাঁচবে, কত হাঙ্গামা বাঁচবে। হাতে কবে ধুতি কোঁচানো কি সহজ? কলে কবে ফেলতে পাবলে চুকে গেল। নিয়ে আয় কতকগুলো ঝাঁটাব কাঠি, একটা মডেল তৈবী কবা যাক।

তখনকাব দিনে প্রত্যেক সামাজিক অনুষ্ঠানে, নিমন্ত্রণে, পবিপাটি করে কোঁচানো চাদব, কোঁচানো ধুতি পবে যাওয়ার বীতি ছিল। পুজো-পার্বণের সময় বাড়িব প্রত্যেক বাবুব জন্যে একখানা দুখানা কবে ধুতি-চাদব কোঁচাতে বসত চাকবেবা মাদুরেব উপব গোড়ালিব নীচে কাপড চেপে ধরে। বহু সময় যেত তাতে। গলায় কোঁচানো চাদব না ঝুলিয়ে বা আটপৌবে প্রথায় ধুতি পবে কোনো অনুষ্ঠানে যাবাব চেষ্টা করলে আমবা ভয়ানক বকুনি খেতুম, যেন মহা অসামাজিক পাপ-কর্ম কবে ফেলছি। কাজেই কোঁচানো ধুতি সবারই চাই—কি ছেলে, কি বুড়ো!

আমরা ঝাঁটার কাঠি আনবার জন্যে দৌড়াচ্ছি, বললেন—রোস। এক কাজ কর্। তোদেব দিদিমার ঘরে আলমারির উপর একটা জাপানী হাতপাখা আছে, সেইটে নিযে আয়।

ছেঁড়া হাতপাখাটা নিযে আসতে, দাদামশাই তার উপর যতটুকু জাপানী কাগজ বাকি ছিল, সব ছিঁড়ে ফেললেন। পাখাব বারোখানা শিক বেরিয়ে পড়ল। একটুকরো ছেঁড়া কাপড় নিয়ে সেই বারোখানা শিকের একটার উপব একটার নীচে দিযে টেনে ধরলেন। তাবপর পাখাখানা মুড়ে ফেলতেই কুঁচিয়ে গেল কাপড়ের টুকরোখানা।

দাদামশায় বললেন—এই হচ্ছে ব্যাপার। মতলবখানা বুঝলি তো? হাতপাখার মডেলটা মাথায রেখে একটা কল তৈবি করে ফেলতে হবে, যেটাব একদিক দিয়ে ধুতি-চাদর ঢুকিযে দিযে কল ঘোবালেই অন্য দিক দিযে কোঁচানো হযে বেবিযে আসবে।

মনশ্চক্ষে পরিষ্কাব দেখতে পেলুম আমরা কলটা। শুধু আবিষ্কার করে ফেললেই হয। ঝাঁটাব কাঠি আর লোহার তার হাতে নিযে জাপানী পাখাব মডেলটা মাথায রেখে লেগে গেলুম আমরা সকলে।

সেদিন অবিনাশবাবু আসতেই দাদামশায় জানিয়ে দিলেন, কি নিযে পড়েছি আমরা। —কি অবিনাশ, ধুতি কোঁচাবার কল তোমাদের বরানগবে বিক্রি হবে তো?

দাদামশার বন্ধু এই অবিনাশ চক্রবর্তীর গল্প 'পথে বিপথে' বইতে আছে। অবিনাশবাবুর সঙ্গে দাদামশায় স্টীমাবে চড়ে বাবুঘাট থেকে এঁড়েদার শিবতলা পর্যন্ত গঙ্গার হাওযা খেযে একসময় নিযমিত বেড়াতেন। আমরাও কতবার গেছি দাদামশার সঙ্গে এই স্টীমার সফরে। অবিনাশবাবু এসে উঠতেন পান-দোক্তা নিযে। দাদামশায একটা মোটা বর্মা চুরুট ধরিয়ে বসতেন স্টীমারের সামনের অংশে। গল্পে গুজবে আর হাসিতে জমিয়ে রাখতেন প্রৌঢ়ের দল সামনের সেই অংশ। পথে বিপথের বহু গল্পই এই স্টীমার অভিযানকে নিয়ে লেখা। অবিনাশবাবুর সঙ্গে আমাদের বাড়ির ছোট ছেলেমেযেদের প্রচুর সৌহার্দ্য ছিল। তিনি আমাদের নক্শা-করা রুমাল

উপহার দিতেন, রং-করা ছবি এঁকে দিতেন। অবিনাশবাবুর হাতে প্রায়ই দু-একখানা কালো চামড়ার বাঁধানো খাতা থাকতো। এই খাতার পাতায় তিনি সরু কলমের রেখা আর ক্রেয়নের রং দিয়ে ছবি এঁকে আনতেন। ছবিগুলির নীচে লেখা থাকত নানারকম উক্তি, এখান থেকে ওখান থেকে উদ্ধৃত করা। সংস্কৃত সাহিত্য থেকে, উপনিষদ থেকে, মহাভারত থেকে, শেক্সপীয়র গ্যেটে কাণ্ট থেকে, হিন্দী দোহার থেকে অথবা নিজেরই মন থেকে। ভারি মজার সেই সব লেখা। দাদামশায়কে দেখতে দিতেন খাতাগুলো। দাদামশায় নিজের মন্তব্য লিখে দিতেন পাতার নীচে। একটা কালো ডালে হলদে বুক লাল ডানা এক পাখি ঠোঁট উঁচু করে বসে আছে। তার নীচে অবিনাশবাবু লিখছেন—

Sir John Forbes, M. D., F. R. S., physician to Her Majesty Queen Victoria says—Some patients get well with the aid of machine more without it, and still more in spite of it.

একটি ঘন নীল পাখি ঠোঁটে করে চেপে ধরেছে হলদে রং-এর একটি বীচি। তার নীচে লিখছেন—হরিনাম ঠক্ঠকালে হবে কি? তোমার মনের ভিতর ময়লা পোরা, মুখে তোমার কচ্কচি। এমনি সব।

অবিনাশবাবু বললেন—বরানগরে এক-শ কল বিক্রি করে দেব আমি একা। লোক লুফে নেবে।

শুনে ভারি খুশী হয়ে উঠলুম আমরা। উৎসাহও পেয়ে গেলুম। এইবার কলটা আবিষ্কার করে ফেললেই হয়। কিন্তু কাজে নেমে দেখা গেল, ভারি শক্ত ব্যাপারটা। ঝাঁটার কাঠি নিয়ে নাড়াচাড়া হয়, কিন্তু কাজ এগোয় না। কল-জাতীয় কিছুই তৈরি হয় না কাঠিগুলি থেকে। ঝাঁটার কাঠি যেমন, তেমনিই পড়ে থাকে। না দাদামশার হাত থেকে বেরয় কিছু, না আমাদের মাথা থেকে।

আমাদের উৎসাহে যখন মন্দা এসে গেছে সেই সময় শুনলুম, সামনের বাড়িতে এক মস্ত ইঞ্জিনীয়ার এসেছেন রাধারমণ রায়। মস্ত বড় আবিষ্কর্তাও বটেন তিনি। এক ধরনের মল-শোধক তৈরি করেছেন, তাতে গন্ধ হয় না,

খারাপ হয না, নল বন্ধ হয়ে যায় না, জলও বেশী লাগে না। খুব সহজে তৈরী করা যায়। সস্তা অতি। শান্তিনিকেতনের বাড়ি বাড়ি এই মল-শোধক লাগানো হচ্ছে। আরো কি সব তিনি নিজের মাথা থেকে বার করেছেন। আমরা শুনে লাফিযে উঠলুম। দাদামশাব কানে তুলে দিলুম কথাটা। দাদামশায় আমাদের নিয়ে হাজির হলেন বাধারমণ রায়ের কাছে। আমরা এতদিন ধবে যে কল করবাব জন্যে এত চেষ্টা কবছি, তাব কথা তিনি মন দিয়ে শুনলেন। শুনে বললেন—এ পারব না কেন? নিশ্চয়ই করে দিতে পারব ধুতি কোঁচানোব কল।

আমরা নিশ্চিন্ত হলুম। অত বড ইঞ্জিনীযার যখন ভাব নিলেন, তখন হয়ে যাবে একটা সুরাহা। কিন্তু আমাদেব কপাল। শুনতে পেলুম রায সাহেব কলটা নিয়ে মাথা ঘামাচ্ছেন, কিছু কিছু এগিযেও যাচ্ছেন কিন্তু সমস্যাব পুরো সমাধান হচ্ছে না। শেষে বহুদিন অপেক্ষা করে থাকবাব পর হঠাৎ একদিন খবর এল, রায সাহেব মারা গেছেন। আমাদের সমস্ত আশা নির্মূল হয়ে গেল।

আমাদের লাইব্রেরীর বহু পড়ুয়া ছিল। শুধু যে বাড়ির লোকেরাই বই পড়তেন তা নয়, লাইব্রেবী থেকে বই চেযে পডতে নিযে যেতেন বন্ধুবান্ধবরাও অনেকে। সব সময সব বই ফেরত আসত না। হারিযে যেত, ভুলেও যেতেন অনেকে। হযত ইচ্ছে করেই নিজের কাছে রেখে দিতেন কেউ কেউ। মাস্টারমশাযেব কাছে চাবি থাকত বলে তিনি অনেক সময় মনে করে বলে দিতে পাবতেন কে নিযে গেছে। কিন্তু সব ক্ষেত্রে তা সম্ভব হত না। একসঙ্গে অনেকে নিয়ে গেলে মনে রাখা শক্ত হত। বেশীদিন ফাঁক পডলেও আস্তে আস্তে ভুলে যেতেন। যাই হোক, এইভাবে খুব বেশী ক্ষতি কোনো-দিনই আমাদের লাইব্রেবীব হযনি। অতবড লাইব্রেরীর পক্ষে এমনি মাঝে মাঝে দু-চারখানা বই খোযা যাওয়ায বিশেষ কিছু এসে যেত না। কিন্তু একবার হল কি, ইতিহাসের আলমারি থেকে কারলাইল-এর গোটা ফরাসী বিদ্রোহের ‘সেট্’টাই উধাও হয়ে গেল।

অত্যন্ত মূল্যবান সেট্, এক সঙ্গে অনেকগুলো বই, দাদামশাদের অতি

প্রিয় পুস্তক, সহজে পাওয়াও যায় না। সবাই ভারি বিচলিত হলেন। ইতিহাসের আলমারির চাবি অনেকদিন থেকে খারাপ হয়ে গিয়েছিল বলে আলমারিটা খোলাই পড়ে থাকত। খুব কমই ব্যবহার হত ওটা। দাদামশায় মাঝে মাঝে আইন-ই-আকবরী পড়তেন। বাইরের পড়ুয়ারা কোনোদিন ইতিহাসের বই চাইতেন না। সেই কারণে চাবিটাও সারানো হয়ে ওঠেনি।

মাস্টারমশায় একজন চাবিওয়ালা ডাকিয়ে একটা নতুন চাবি করিয়ে নিলেন। কিন্তু দাদামশায় বললেন—ওটা আমায় দিন। খোলাই পড়ে থাক তাকটা। বইগুলো যে-দিক দিয়ে গেছে সেইদিক দিয়েই আবার ফিরে আসবে।

বই চুরি চাকর-বাকরে করে না। ভদ্রলোকে করে। আমাদের সন্দেহ গিয়ে পড়েছিল একজন ভদ্রলোকের উপর, তিনি সে-সময় জোড়াসাঁকোয় যাওয়া-আসা করতেন। লাইব্রেরীর আলমারির কাছেও তাঁর আনাগোনা ছিল। দাদামশায় বললেন—উনি যেদিন আসবেন আমায় একটু খবর দিস।

দু-একদিনের মধ্যেই এলেন ভদ্রলোক। নীচের ঘরে এসে তিনি বসেছেন, সেই সময় দাদামশার প্রবেশ। আমরা ততক্ষণে সবাই এসে জুটেছি। বেশ বড় রকম আড্ডা। দাদামশায় একটা চেয়ারে ধপ্ করে বসেই বললেন—আবার সেই ব্যাপার। '—' ঠাকুরের ছবি নড়ে গেছে। স্বর্ণগ্রহণের পরের বছর হয়েছিল। ফের হল। ছবি নড়া দেখেই আমি বুঝেছি কিছু একটা ঘটেছে। তারপর সমর-দার কাছে শুনলুম কার্লাইল চুরি গেছে।

আমরা অবাক হয়ে দাদামশার মুখের দিকে তাকালুম।

দাদামশায় চুরুট ধরিয়ে বললেন—কার্লাইল-এর সেট্ চুরি গেছে তোরা জানিস্ না?

—জানি, কিন্তু ছবি নড়ে গেছে বলছ, সে আবার কি?

—দেখে আয় গে। '—' ঠাকুরের অত বড় অয়েল পেন্টিং দেয়ালের গায়ে দু-ইঞ্চি হেলে গেছে। দাগ দেখলেই বুঝতে পারবি। সেবারও ঐ

কারলাইল নিয়ে কাণ্ড। সেবার তো চুরি যায়নি, হরিশ চেয়ে নিয়ে গিয়েছিল পড়তে। তিন চার দিন রেখেছে নিজের ঘরে। এদিকে ছবি নড়ে গেছে কখন আর ওদিকে স্বপ্ন টপ্ন দেখে নিঃশ্বাস বন্ধ হয়ে হরিশ যায় আর কি! তখন তাড়াতাড়ি ফিরিয়ে দিয়ে গেল ঐ সেট্শুদ্ধ বইগুলো। '—' ঠাকুরের কেনা ঐ সেট। সারারাত জেগে পড়তেন। পড়তে পড়তে অসুখে পড়েন। তারপর মারা যান। বই শেষ হয়নি, তাই ওঁর ছবি করিয়ে বাবামশায় ঐ হিস্ট্রির বই-এর আলমারির সামনে টাঙিয়ে রেখেছিলেন। সমরদা-কে বললুম— বুড়ো এতদিন ধরে আলমারির সামনে বই আগলেছে, ও কি ছাড়বে? ঠিক আদায় করে আনবে নিজের বই। আলমারিটা আবার মাস্টারমশায় চাবি বন্ধ করতে যাচ্ছিলেন। বললুম—না না খোলা রেখে দিন।

আমরা ছুটলুম উপরের ঘরে দেখে আসতে '—' ঠাকুরের ছবি কি রকম নড়ে গেছে। গিয়ে দেখি সত্যিই সরে গেছে ছবিটা। দেয়ালের গায়ে ঝুল-কালি পড়া কালো অংশটা বেরিয়ে পড়েছে। সেই ভদ্রলোকও শুনলেন গল্পটা। গল্পই বা কেন? চোখের সামনে ছবি সরে যাওয়ায় প্রমাণ রয়েছে। '—' ঠাকুরের ইতিহাস অনেকেরই জানা ছিল না। ছবি নড়ে যাওয়ার ফলে মুখে মুখে বেশ ছড়িয়ে পড়ল কাহিনীটা।

আমরা শুধু সন্দেহই করেছিলুম। কোনো প্রমাণ ছিল না যে, সেই ভদ্রলোকই সরিয়েছিলেন বইগুলো। আজ অবধি আমরা কেউ জানি না কার কাজ। কিন্তু যিনিই নিয়ে থাকুক '—' ঠাকুরের ছবি নড়ে যাওয়ার দু-দিন পরেই কারলাইল-এর ফরাসী বিদ্রোহের ইতিহাস—পুরো সেটখানা—যেখান থেকে অদৃশ্য হয়েছিল ঠিক সেই তাকে ফিরে এল '—' ঠাকুরের ঝুলোনো ছবির ঠিক সামনেটিতে।

মাস্টারমশায এসে ইতিহাসের আলমারিতে চাবি মেরে দিলেন। দাদামশায় একটু হেসে সটকার নলটা মুখে দিয়ে হুকুম দিলেন—ওরে ছবিখানাকে ঠেলে যেমন ছিল ঠিক করে দে।

॥ ২১ ॥

'এস্‌পার ওস্‌পার' পালা হয়ে চুকলো কিন্তু তার ছাপ রেখে গেল জোড়াসাঁকো বাড়ির সর্বত্র। কর্তা গিন্নী থেকে আরম্ভ করে ঝি-চাকর পর্যন্ত সবাই দেখেছিল সে পালা। প্রাণ ভরে উপভোগ করেছিল সবাই। এর আগে যত-কিছু রঙ্গাভিনয় হয়েছে জোড়াসাঁকোর বাড়িতে, তার কোনোটারই মত নয় এটা। নাট্যশাস্ত্রের প্রচলিত কোনো আইন-কানুনই মেনে চলেনি অথচ কি-করে যে এমনভাবে মাতিয়ে রাখল আমাদের সবাইকে—দর্শক এবং অভিনেতাদের, সেটাই এক বিস্ময়।

দাদামশায় বল্লেন—নাট্যাভিনয়ের সারবস্তু আবিষ্কার করে ফেলেছি আমরা। এ ছাড়া নয়। দেখা যাক এই পথে চলে আর কিছু পাওয়া যায় কিনা। এই বলে দাদামশায় যাত্রা লেখায় মন দিলেন। ছবি আঁকা-একেবারেই বন্ধ হয়ে গেল। এ সময় বোধহয় আট দশ বছর ছবি আঁকেননি। তুলি কাগজ ছোঁননি একবারও।

বেন্‌থল সাহেব দাদামশায়ের পুরোনো বন্ধু। আর্ট সোসাইটির পাণ্ডা একজন। একজিবিশন থেকে দাদামশায়দের এবং ছাত্রদের ছবি কিনেছেন কত। তিনি বুড়ো হয়ে রিটায়ার করে চলে গেছেন বিলেতে। তাঁর ছেলে এসেছেন ভারতবর্ষে। ছেলে বাপের কাছে কত শুনেছে ঠাকুরবাড়ির কথা। বাপের সংগ্রহে কত ছবি দেখেছে, কত তারিফ করেছে। তাই কলকাতায় এসে প্রথমেই ছুটে এসেছে দাদামশায় কাছে। মনে মনে কল্পনা করে এসেছে দেখবে এক প্রাচীন শিল্পীকে তুলি আর রংএর বাক্সে। চিত্ররসে ভরপুর। এসে দেখে কোথায় কি? রং-তুলির চিহ্ন পর্যন্ত নেই। হাতে এক খেরো-বাঁধানো জাব্দা খাতা নিয়ে খুদে খুদে অক্ষরে কি সব লিখে চলেছেন। পাতার পর পাতা।

সায়েব জানতে চায়—মিস্টার টেগোর কি আজকাল ছবি আঁকেন না?

দাদামশায় সংক্ষেপে জবাব দেন—না।

সাযেব নানা রকম গল্প করে। আর্ট-এর গল্প। কি কি ছবি দেখেছে, কোথায দেখেছে, বলে। দাদামশায়ও তাকে কত কি শোনান। হাসি ঠাট্টা চলে। তাবপর সায়েব হঠাৎ বলে ওঠে—মিস্টাব টেগোব। আপনাব মন তো যুবকের মত সতেজ। আপনি বুড়ো হননি একটুও। তবে কেন ছবি আঁকা ছেড়ে দিলেন? আপনাব অতবড প্রতিভা কি ?

দাদামশায বাধা দিয়ে বলেন—বুডো হইনি, কিন্তু বযেস বেডেছে আব সেই সঙ্গে অভিজ্ঞতা। দেখলুম ছবি-টবি কিছু নয। ছেলেমানুষি। গভীবতব রসের সন্ধানে নেমেছি। নানাবকম শব্দ বাজিযে বাজিয়ে দেখছি কি-বকম চিত্র ফুটে ওঠে মনেব মধ্যে। বাংলা জানলে সায়েব তোমায শুনিযে দিতুম আমাব যাত্রাব পালা একখানা।

সায়েব বললেন—আপনি যখন যাত্রাব পালা কবাবেন আমায খবব দেবেন, আমি এসে শুনে যাবো। কথা না বুঝলেও শব্দ গান অভিনয এসব বুঝবো।

সাযেব চলে যাবাব পব দাদামশায আমাদেব ডেকে বল্লেন—ওবে. বেনৃথল সাযেবেব ছেলে তোদেব যাত্রা শুনতে চেয়েছে। লাগিযে দে একটা পালা। এই দেখ্ সাযেবেব জন্যে ব্যাণ্ডবাদ্যি লিখে ফেলেছি। বলে শোনালেন—

ক্রুম দদ্দড ঞ্রুম ধদ্ধড
কিপ্‌পোলো কিপ্‌পোলো
যম জযন্তীব তোপ পোলো
যম দণ্ড ভঙ্গ হলো
কাল দণ্ড ফাল হলো
ফাল্লোলো
ক্রুম দদ্দড ঞ্রুম ধদ্ধড
কিপ্‌পোলো কিপ্‌পোলো।

এইভাবে চললো যাত্রা লেখা আব যাত্রাব গান নিযে নানাবকম পরীক্ষা। বললেন—কথামালা পঞ্চতন্ত্র, হিতোপদেশ, ঈশপের গল্প এব প্রত্যেকটা বই

থেকেই ভাল যাত্রা লেখা চলবে। এদের গল্পগুলোকে পালায় বেঁধে ফেলা যাক। একটা অধিকারীর ভূমিকা লিখে ফেললেন—

পুরা যাত্রা পালাগান সোয়ান ফাউণ্টেনে
ব্রহ্মার হাঁস লিখে যান লক্ষ শোলাক টেনে।
তৎপরে ককুদ ঘাড় বিশালাক্ষ্য নামে ষাঁড়
শিংএর কলমে লেখে নাট্যাকারে এনে।
বাহুদস্তিল ইন্দ্রগজ বহুকষ্টে মেপে গজ
ছোট কবি ছাঁটে তাহা নিজ কানে শুনে।
ছবির রাজা অবিন ঠাকুর ধরে ওটাব মান
সাত নকলের আসল বসটা চাখিযা দেখান
বস্তু এতে পাইবে অল্প কিন্তু আঁট সাঁট—
তৃণের রজ্জুর প্রায় শক্ত এর গাঁট।

প্রথমে ধরলেন কচ্ছপের আকাশে ওড়ার গল্পটাকে। হিতোপদেশের গল্প। পাখী-বন্ধুদের আকাশে উড়তে দেখে কূর্মের ইচ্ছে হল তিনিও উড়বেন। ওড়বার ডানা যে তাঁর নেই এ-কথা বলতে চটেই গেলেন এক-রকম। সংকট বিকট দুই পক্ষী-সুহৃদকে বললেন—জলে ভাসি, আকাশে উড়তে পারব না? লাঠির মাঝখানটা কামড়ে ধরব, তোমরা লাঠির দু-দিক ধরে উড়িয়ে দাও আমাকে আকাশে। একবার উপরে উঠে পড়লে তারপর লাঠির কামড় ছেড়ে দিয়ে সাঁতরে চলব। শূন্যে ঠিক দেখে নিও। তারপর সেই উড়নচণ্ডীর কি পরিসমাপ্তি হয়েছিল তা সকলেরই জানা। দাদামশায় পালা লিখে চললেন। নাম দিলেন উড়নচণ্ডীর পালা।

কূর্মের গীত লিখলেন—

যদি পাখীর মত রইত পাখা পারতাম উড়তে
চলে যেতেম সোজাসুজি চাঁদে গর্ত খুঁড়তে।
পা নাই, পাখা নাই, আকাশের নাগাল না পাই
উড়তে গেলে ভুঁয়ে পড়ে থাকি হাত-পা ছুঁড়তে।

ব্যাঙ তার জবাব দিচ্ছে—

এক আঁটি গঞ্জিকা তাতে কিছু ভাঙ্
ছিটে গুলি আর কিছু, কষে মারো টান।
ধুঁয়া করে ছেড়ে দাও
তারপরে উড়ে যাও সটান,
গঞ্জিয়ে নিয়ে খেলার চালে
ধর্মধামে পাখনা দুখান।
শিবলোক ব্রহ্মলোক—মন চায় সেখান।

শেষে কূর্ম আকাশে ওড়া প্র্যাক্‌টিস্ করছে—

মন্ত্রের সাধন কিংবা শরীর পাতন
সম্পাতম্ বিপ্রপাতম্
মহাপাতম্ নিপাতম্
বক্রতির্যক তথাচোর্দ্ধং
অষ্টমম্ লঘু সঙ্গকম্।
হাই জাম্প লো জাম্প জগঝম্প
উড়ছি উড়ছি অল্প অল্প উৎপাতন
শেষটাতে চিৎপাতন।

আমরা ঠিক করলুম এই পালাটা আমরা করব। গানে সুর দেওয়া হতে থাকল, রিহার্সালও শুরু হল, কিন্তু তার পর হঠাৎ এক অসুখের হিড়িক এসে যাওয়ায় যাত্রার তোড়জোড় হয়ে গেল বন্ধ। অনেকেই আমরা জ্বরে পড়লুম। জমাট দল ভেঙে গেল। তারপর থেকে একটা না একটা বাধা এসে পড়ায় জোড়াসাঁকোয় আর যাত্রাভিনয় হয়ে ওঠেনি। কত্তাবাবা মাঝে মাঝে খোঁজ করতেন। বেন্‌থল সাহেবের ছেলে যাত্রাভিনয়ের নিমন্ত্রণ না পেয়েই দেশে ফিরে গিয়েছিল। কিন্তু দাদামশায় দক্ষিণের বারান্দায় বসে অবিচ্ছিন্নভাবে যাত্রা লিখে চলতেন, আর আমাদের পড়ে পড়ে শোনাতেন মাঝে মাঝে।

পরশুরামের গল্পগুলো তখন সবে বার হতে আরম্ভ হয়েছে। অমন সরস

গল্প কি হাত-ছাড়া করা যায়? লম্বকর্ণ গল্পটাকে পালায় বেঁধে ফেললেন লম্বকর্ণ পালা নাম দিয়ে। নটবরের গান লিখলেন—

বেলেঘাটা যাত্রাসদনের বংশীবদন অধিকারী
ব্যাণ্ডমাষ্টার নন্দী নটবর
লিউগী বিউগিল ফ্লুট আর ছাগ-লাগ লহরি।

ঐ গানেরই শেষে পরশুরামের গড্ডলিকা গ্রন্থের স্বীকৃতি রইল—

লম্বকর্ণ পালা করিল সদবালা
বিনাস্মৃতি রেজিষ্টারী
উইথ্ কম্প্লিমেণ্টস টু
গড্ডলিকা প্রিণ্টারী।

জাবালির গল্পটাকে যাত্রার ছাঁদে লিখে নাম দিলেন ঋষি যাত্রা। তুড়ি-জুড়ির গান বাঁধলেন—

দণ্ডকবন থানটি খাসা
সুর্পনাকি রাক্ষসীর বাসা
সেখানে বাবা সমঝে যেও
সাড়া দেবার নাই ডাকলে কেও।
বিরাট রাক্ষস বিরাট কায়
মানুষ ধরে কাঁচাই চিবায়।
শরবনে বসেন বুড়ো শরভঙ্গ
জটামাংসী গাছে জটাই বিহঙ্গ।
খর দূষণ ইল্বল বাতাপী
বহুরূপী তারা কাজ খুন খারাপি।
মারীচ মায়াবী ঘুরে বেড়ায়
রাবণ রাজার হুকুম ফেরায়।
পেলে খায় ঋষির রক্ত চাপ চাপ
বুঝে চল রে বাপ, ওরে আমার বাপ।

তারপর রামায়ণও বাদ পড়ল না। দাদামশায় একটা পুরোনো কৃত্তিবাসী,

রামায়ণ ছিল। মলাট পত্র ছিঁড়ে গিয়েছিল তার। ধুলো ঝেড়ে সেটাকে খাঁড়া করলেন। বাধুকে দিয়ে বাঁধালেন সেটা। তারপর সেই রামায়ণের গল্পগুলো একটার পর একটা যাত্রার ঢঙে লিখে চললেন। লিখতেন কাটতেন আবার লিখতেন আর আমাদের পড়ে পড়ে শোনাতেন। আমাদের বেশ লাগত। কিন্তু দাদামশার পছন্দ হত না কৃত্তিবাসী রামায়ণ থেকে লেখা এই যাত্রাগুলো। শেষে একদিন বললেন—ধরেছি কোথায় গলদ হচ্ছে। পয়ারে লেখা রামায়ণ থেকে সোজাসুজি যাত্রা হবে না। ওকে আগে পুঁথির মত করে রামায়ণ লিখতে শুরু করে দিলেন দাদামশায়। বহুদিন ধরে পুঁথি লেখা চললো। চাইবুড়োর পুঁথি, পোড়া লঙ্কার পুঁথি, হনুমানের পুঁথি, মারুতির পুঁথি, জগরামের পুঁথি, খুদ্দুরা রামায়ণ ইত্যাদি। তারপর এই সব পুঁথি সামনে রেখে রামায়ণ-যাত্রা লিখতে শুরু করলেন।

এমন মেতে উঠেছিলেন সে সময়, কেউ ছবি-আঁকার কথা বললে বিরক্ত হয়ে উঠতেন রীতিমত। বছরের পর বছর চলেছিল এই রকম। একদিন সকাল থেকে লিখে চলেছেন না-থেমে। বেলা হয়েছে। বাধু এসে একবার মনে করিয়ে দিয়ে গেছে, স্নানের সময় হল। তবু থামেননি। সেই সময় দোতলার বারান্দায় সোজা উঠে এল একটি ছেলে। এসেই প্রণাম করল দাদামশায়কে। প্রণাম করেই একটি চেয়ার টেনে নিয়ে বসে পড়ল। দাদামশায় চিনলেন। তাঁরই ছাত্রের এক ছাত্র।

লেখা বন্ধ করে তার মুখের দিকে তাকিয়ে বললেন—কি মনে করে হে ?

তরুণ শিল্পী বললেন—আজ্ঞে, আপনার ছবি দেখতে এলুম। বিরক্ত করতে চাইনি। মনে করেছিলুম এসে দেখবো ছবি আঁকছেন। তা দেখছি তো লিখছেন।

হ্যাঁ লিখছি আজকাল। যাত্রার পালা লিখছি।

—তবে আর এক সময় এসে না-হয় দেখে যাবো আপনার ছবিগুলি। বহুদিন আপনার ছবি দেখতে আসিনি।

—ছবি আঁকছি না আজকাল। ছবি কিছু হয়নি।

তখন ছেলেটি আসল কথা পাড়ল।

—আজ্ঞে, আপনার কাছে এসেছিলুম।

—তা তো দেখছি।

—বিলেতে গিয়ে ছবি আঁকার কথা ভাবছি। একটা স্কলারশিপের চেষ্টায় আছি।

দাদামশায় বুঝলেন তার আসল উদ্দেশ্য। বললেন—তা যাও না। আমার কাছে কেন?

ছেলেটি বললে—আজ্ঞে, আপনার একটা সার্টিফিকেট চাই।

দাদামশায় বলে উঠলেন—হবে না হবে না।

ছেলেটি থম্‌কে গিয়ে বলল—আমি ছবি এনেছি। ছবি দেখে ভাবপর না হয় সার্টিফিকেট দেবেন। আমি তো অমনি চাইছি না।

এই বলে সে ছবির মোড়ক খুলতে যায়, দাদামশায় বললেন—কিচ্ছু দরকার নেই। নিয়ে যাও তোমার ছবি। দেখাতে হবে না। বিরক্ত করো না আর আমাকে।

ছেলেটি চটে গেল। বললে—আমি আপনার ছাত্রের প্রিয় ছাত্র। আপনি আমাকে সাহায্য করবেন না?

—রেখে দাও তোমার প্রিয় ছাত্র। আমার যাত্রা লেখার ব্যাঘাত কোরো না। বাধু এসে আবার চানের তাগিদ দিয়ে গেছে।

ছেলেটি কি করবে ভেবে পেল না। বললে—আপনি তা হলে চান না দেশের ছেলেরা বিলেতে গিয়ে উন্নতি করুক।

দাদামশায় বললেন—ধেৎ তোর বিলেত। বিলেত যাবি, বল ফুর্তি করতে যাচ্ছি, টাকা ওড়াতে যাচ্ছি। আর্ট শিখতে যাচ্ছি বলিস কেন? আর্ট শিখতে হয়, এখানেই পড়ে থাক।

ছেলেটি মহা খাপ্পা হয়ে গেল। বললে—বেশ তাহলে বুঝলুম আমাদের মত যারা স্ট্রাগল করে আর্ট শিখতে চায় তাদের আপনি কোনই উপকার করবেন না।

—দেখ হে, তুমি বেজায় বেয়াদব। কোনোরকম ভব্যতা জানো না।

বুড়ো মানুষ বসে কাজ করছে, তাকে বিরক্ত করছ। বিনা হুকুমে চেয়ার টেনে বসেছ। এখন যাও আর চটিও না।

ছেলেটি তড়াং করে লাফিয়ে উঠল চেয়ার থেকে। ছিটকে বেরিয়ে গেল আমাদের দোতলার বারান্দা থেকে গজ্ গজ্ করে কি সব বলতে বলতে।

দাদামশায় আমাদের হাঁক দিয়ে বললেন—ওরে দেখ্ কোথায় গেল আবার। মারবে বলে লোক ডেকে আনতে গেল না তো?

আমরা উঁকি ঝুঁকি মেরে ছেলেটিকে আর দেখতে পেলুম না। সেই থেকে বহুদিন তিনি আর জোড়াসাঁকো-বাড়িতে আসেননি।

এই সময় দাদামশার বন্ধু, ছাত্র এবং অন্যান্য অনেকে দাদামশাকে মাঝে মাঝে ছবি আঁকার কথা বলতেন। কিন্তু তিনি যাত্রার খাতা থেকে মুখই তুলতেন না। বেশী বললে বিরক্ত হয়ে যেতেন। দাদামশার রং-তুলি থাকত যে ডেস্কে তার পাশে যে চওড়া কাঠের চেয়ার তাতে তিনি বসা-ই ছেড়ে দিলেন। জার্মান সিলভারের যে গোল গামলাটায় দাদামশার ছবির জন্যে জল ভরা হত সেটা শুকনোই পড়ে থাকত। শেষে রাধু একদিন সেটা উল্টে দিয়ে চলে গেল। এইভাবে কেটে গেল প্রায় বছর আষ্টেক।

শেষে একদিন সকালবেলা দাদামশায় যখন কালো কাঠের বর্মী নকশা-করা চেয়ারটায় হেলান দিয়ে রোজকার নিয়ম মত যাত্রা লিখে চলেছেন, সেই সময় মুকুলবাবু এসে হাজির হলেন জোড়াসাঁকোর বারান্দায়। মুকুলবাবু সে সময় কলকাতার গভর্নমেণ্ট আর্ট স্কুলের প্রিন্সিপ্যাল।

মুকুলবাবু এসেই প্রকাণ্ড একটা আধ-আঁকা ছবি বিছিয়ে ফেললেন আমাদের বারান্দার লাল মাটিতে।

দাদামশায় চশমার ফাঁক দিয়ে দেখে নিয়ে বললেন—তোমার মতলবখানা কি হে মুকুল?

মুকুলবাবু বললেন—আজ্ঞে, আপনি আপনার যাত্রা লিখুন, আমি এইখানে বসে ছবি আঁকব। বলে ধপ্ করে বসে পড়লেন মেঝেতে।

মুকুলবাবুকে ছেলেবেলা থেকে চেনেন দাদামশায়। চিরকেলে একগুঁয়ে

মানুষ। যাতে একবার গোঁ ধরেন ছাড়েন না। বকে ঝকেও কেউ কোনদিন ফল পায়নি। কাজেই মুকুলবাবুকে দাদামশায় ঘাঁটালেন না। যাত্রার পালায় মন দিলেন। শুধু মুকুলবাবুর রং তুলি আর কাগজের এলাহি কাণ্ড লক্ষ্য করে একবার জিজ্ঞেস করলেন—খেয়ে যাবে নাকি মুকুল?

মুকুলবাবু বললেন—শুধু একটু মাছের ঝোল আর ভাত আর কিছু না।

দাদামশায় রাধুকে ডেকে বলে দিলেন—যা বলে দিয়ে আয় মুকুল খেয়ে যাবে। রাধু জানতো মুকুলবাবু খাইয়ে লোক। সে ষোড়শোপচারের ব্যবস্থা করতে চলে গেল।

তারপর থেকে মুকুলবাবু এমনি প্রায়ই আসতে আরম্ভ করলেন। বড় বড় ছবি বিছিয়ে দাদামশার পায়ের কাছে বসে আঁকতেন সারা সকাল। মুকুলবাবুর সেই ছবি—মস্ত এক পুরোনো মন্দির, তার থেকে ঝুলছে একটা ঘণ্টা। একটি মেয়ে দাঁড়িয়ে আছে তার সামনে। পুজোয় এসেছে। যাত্রা লিখতে লিখতে দাদামশার চোখ পড়েছে ঠিক। প্রকাণ্ড ছবি—চোখ না পড়ে উপায় কি? মুকুলবাবুর ছবিগুলোই ছিল এইরকম প্রকাণ্ড প্রকাণ্ড। যে মেয়েটি মন্দিরের সামনে দাঁড়িয়ে, তার গায়ে একটা দামী ঝলমলে কাপড়। দাদামশায় বললেন—গোলো দিকি খানিকটা রং। দাও জল আর ফ্ল্যাট ব্রাশ। এই বলে উঠে পড়লেন লেখা ছেড়ে। তারপর রংএ আর জলে সেই বহুমূল্য কাপড়খানাকে করে দিলেন বহুদিনের পুরোনো! বললেন—দোকান থেকে সবে কেনা হলে তো চলবে না—দামী অথচ পুরোনো হওয়া চাই। তুমি শুধু জল আর ফ্ল্যাট ব্রাশ দিয়ে কিছুকাল ছবি ধোওয়া অভ্যেস কর।

এইভাবে মুকুলবাবুর 'মহাকালের মন্দিরে' ছবিটি তৈরি হল।

তারপর মুকুলবাবু আরো সব বড় বড় ছবি আমাদের বারান্দায় এনে ফেলতে থাকলেন। গণেশের একটা ছবি হল। তারপর বসুদেবের কোলে শ্রীকৃষ্ণ। নীল যমুনার কোলে বসে বসুদেব। যমুনার রং ফোটাতে পারছেন না মুকুলবাবু। দাদামশায় তুলি কেড়ে নিয়ে নীলের সঙ্গে চায়ের জল আর অ্যালুমিনিয়ামের গুঁড়ো মিশিয়ে দু-চার টানে এমন যমুনার জল আঁকলেন

যে আজও যারা সে ছবি দেখে তারা অবাক হয়ে তাকিয়ে থাকে সেই যমুনা-তরঙ্গের রূপের দিকে।

এইভাবেই চলেছিল। তারপর হঠাৎ একদিন ঘটল এক আশ্চর্য ঘটনা। মুকুলবাবু তাঁর রং তুলি কাগজ জোড়াসাঁকোয় রেখেই বাড়ি চলে যেতেন। সেদিন এসেছেন ছবি আঁকতে। খুব সকালেই এসেছেন। এসে দেখেন দাদামশায় কোলে যাত্রার জাব্দা খাতার বদলে কাগজ, তুলি, রং। মুকুল-বাবুরই কাগজ—বড় বড় কাগজের পাশগুলি তিনি ছেঁটে ফেলতেন—তারই একটা অংশ। মুকুলবাবুরই রং তুলি। ভোর থেকে আঁকছেন। ছবি প্রায় তৈরী। এই হল কবিকঙ্কণ সিরিজের প্রথম ছবি।

বাস্ এই হয়ে গেল শুরু। মুকুলবাবুই ধরালেন আবার ছবি আঁকা। কথামালার হট্টমালার দেশ থেকে ফিরিয়ে নিয়ে এলেন ছবির দেশে। তারপর থেকে রোজ একটা করে ছবি শেষ করতে লাগলেন দাদামশায়। সকালবেলা এঁকে ফেলতেন, বিকেলে এসে সকলে দেখে যেত। প্রতিদিন নতুন একখানা করে ছবি। মুকুলবাবু এসেছিলেন নিজের চিত্র-সাধনা করতে গুরুর পদতলে বসে নীরবে নিঃশব্দে চোখের অন্তরালে। তিনি সাধনায় কতদূর অগ্রসর হয়েছিলেন জানিনা, কিন্তু দাদামশায় চিত্রের ফল্গুস্রোত প্রায় আট-দশ বছর পরে এইভাবে উদ্ধার করে দেওয়ায় সেবার কবিকঙ্কন চণ্ডী, কৃষ্ণ-মঙ্গল, পারাবত চিত্রাবলী প্রভৃতি প্রায় এক-শ ছবি হুহু করে বেরিয়ে পড়েছিল।

## ॥ ২২ ॥

জোড়াসাঁকোর বাড়িতে ছিল দুটো আপিস ঘর—দপ্তরখানা আর কাছারিখানা। দপ্তরখানায় ফরাশ-পাতা তক্তপোশের উপর পা গুটিয়ে বসতেন ফণিবাবু তাঁর মোটা-মোটা হিসেবের খাতা নিয়ে। সরকারদের মধ্যে তিনি ছিলেন বড়বাবু। খাতার চোস্ত সাদা পাতাগুলি লম্বা-লম্বি চার ভাগে ভাঁজ করে নিয়ে সেই ভাঁজ-বরাবর দৈনিক খরচের হিসেব লিখতেন ফণিবাবু দেশীয় প্রথায়। আর বসতেন হরিনাথবাবু আর গুপীবাবু। হরিনাথবাবুর প্রধান কাজ ছিল ইংরেজীতে যাকে বলে রিপেয়ার্স অ্যাণ্ড মেনটেনেন্স। বাড়ির দেয়াল ছাদ জানলা দরজা গরাদ থেকে আরম্ভ করে টেবিল চেয়ার বাক্স তোরঙ্গ, এমন কি ঘোড়ার গাড়ি ঘোড়া পর্যন্ত সারিয়ে সুরিয়ে রাখা, চুনকাম, রং, পালিশ লাগানো এই নিয়ে পড়ে থাকতেন। গুপীবাবু ছিলেন বাজার সরকার। আর একজন ছিলেন পচাবাবু। তিনি থাকতেন ঐ দলেরই মধ্যে, কিন্তু নিয়মিত সরকারী কাজ করেননি কখনও। তবে সকলকে প্রচুর আমোদের খোরাক যোগাতেন। যশোরের লোক—দূরসম্পর্কের জ্ঞাতিও ছিলেন বোধহয় দাদামশায়দের। তাই তাঁকে ঠাট্টার পাত্র মনে করতে কারো বাধত না। তাঁকে নানারকমভাবে ঠকানো হত। মাটির ফল, পাতার মিষ্টি খাইয়ে অথবা সত্যিকারের মিষ্টির মধ্যে পাঁক ভরে দিয়ে। আচমকা ভয় দেখানো হত রবারের সাপ মাটিতে ফেলে রেখে। বয়েস হয়েছিল, তবু বিয়ে হয়নি পচাবাবুর। তাই ছোকরা চাকর বাকর যাকে হাতের কাছে পাওয়া যেত, কনে সাজিয়ে দেখানো হত পচাবাবুকে। যাকেই দেখতেন, পচাবাবুর তাকেই পছন্দ হয়ে যেত। ক্ষিতীশ একবার গোঁফ-টোফ কামিয়ে মাথায় একমাথা ঘোমটা দিয়ে কনে সেজে এসেছিল পচাবাবুর সামনে। রং কালো হলে কি হয়, পচাবাবুর ভারি পছন্দ হয়ে গেল ক্ষিতীশকে। বলা হয়েছিল, যশোর থেকে এসেছে মেয়েটি আমাদের বাড়িতে। কেবলই খোঁজা-খুঁজি করেন পচাবাবু, মেয়েটি গেল কোথায়? অন্দরের আনাচে কানাচে

উঁকি দেন, কোথাও আর খুঁজে পান না। বড মন-মরা হয়ে গিয়েছিলেন সেবার।

দপ্তরখানা ছিল খরচের দপ্তর আর আদায়ের দপ্তর ছিল কাছারিখানা। বাগানের ধারে পাশাপাশি দুই দপ্তর। দুইএর মাঝখানে এক কলতলা। প্রায় সাবাদিনই সেখানে চারখানা কলের মুখ দিয়ে ছড়্ছড়্ করে জল পড়ত আর এঁটো-ধোওয়া, বাসন-মাজা, স্নান করা চলত। জল পড়ার শব্দে, বাসন মাজার ঘ্যাঁষ-ঘ্যাঁষানিতে আর ঝি-চাকরদের বচসা আর চিৎকারে এই দুই আপিসের কাজের একটুও ব্যাঘাত হত না। ওদিকে যেমন ফণিবাবু ফরাশের উপর বসে মুখ গুঁজে হিসেব লিখে যেতেন, এদিকেও তেমনি কিশোরীবাবু টেবিলেব সামনে চেযাব টেনে নিয়ে একমনে কাজ করে যেতেন। কিশোবীবাবু ছিলেন কাছারিখানার বডবাবু। তাঁব সাকরেদ ছিলেন মনোরঞ্জনবাবু এবং আরো দু-একজন। জমিদাবী সংক্রান্ত যাকিছু কাজ—আদায়-উসুল, মোকদ্দমা, আপীল সবই এই কাছারিখানা থেকে হত।

এই দুই জায়গার আনাচে কানাচে আমবা ঘোরাঘুরি কবতুম। ভিতরে ঢুকতে সাহস হত না সব সময়, কিন্তু মাঝে মাঝে সেই কাগজ-ভরা অন্ধকার, অন্ধকার ঘরগুলোব আকর্ষণ বোধ করতে না পেরে ঢুকে পডতুম দপ্তরখানায় কাছারিখানায় হঠাৎ। বাড়িব অন্য কোন ঘবেব সঙ্গে এ-ঘব দুটোর মিল ছিল না। খুব বেশীক্ষণ থাকতে পেতুম না কোনদিনই। হয়তো কোন কাজের অছিলায় ঢুকলুম; নতুন একজোড়া তালতলার চটি দরকার—গুপীবাবুকে পায়ের মাপ দিতে গেলুম; কিংবা খাতা বেঁধে নেবার জন্যে কিছু শ্রীরামপুরী কাগজের প্রয়োজন—হরিনাথবাবুর কাছে তা পাওয়া যাবে। কিন্তু কাজ শেষ হয়ে গেলে সরকারবাবুদের ফরাশ-পাতা তক্তপোশের উপর বসে যে একটু সময় কাটিয়ে যাবো, তার যো ছিল না। খাতার উপর থেকে মুখ তুলে চশমার ফাঁক দিয়ে ফণিবাবু কটমট করে তাকাতে আরম্ভ করলেই সরে পড়তুম আমরা দপ্তরখানা থেকে।

একটু বড হয়েছি যখন, কাছারিখানায় ঢোকবার সাহস যখন একটু বেড়েছে, সেই সময় একদিন দুপুর বেলা কাছারিখানার যেখানটা সবচেয়ে

অন্ধকার, সেখান থেকে একখানা দেয়ালে-টাঙানো ছবি আবিষ্কার করে ফেললুম। বহুদিনের পুরোনো, বিস্মৃত, অবহেলিত ছবি। ধুলো আর মাকড়সার জালে ঝুলে মুখ ঢেকে বসেছিল কতদিন কে জানে। জানলার একটা ফাটল দিয়ে সেই অন্ধকার কোণটায় সরু ফিতের মতো গ্রীষ্মের দুপুরের এক-ঝিলিক আলো এসে পড়েছে। তাইতেই ছবির একটা অংশ অল্প-আলোকিত। সেই একটুকু আলোয় মনে হল এক অপূর্ব চিত্র চোখের সামনে উদ্‌ঘাটিত হয়েছে।

ছবিটাকে টেনে তুলে নিলুম। ধুলোটুলো ঝেড়ে দেখলুম কাঁচে বাঁধানো একখানা বিলিতী ছবির নকল। ছবিখানা সেই অন্ধকার গুহা থেকে উদ্ধার করে কিশোরীবাবুর সামনে নিয়ে গিয়ে বললুম—দেখুন, আপনার কাছারি-খানার ধুলোর মধ্যে কি পড়ে ছিল।

কিশোরীবাবু একটুও অবাক হলেন না। বললেন—ওদিকে তো কেউ কোনোদিন যায় না। কোথায় কি ভেঙে-চুরে পড়ে আছে জানিও না আমরা।

আমরা বললুম—এটা নিয়ে যাচ্ছি কিন্তু। কিশোরীবাবুর কাছে দলিল নথীপত্রের মূল্যই ছিল বেশী। কাছারিখানা থেকে দু-দশখানা ছবি খোওয়া গেলে তাঁর কাছে কাছারিখানার মূল্য একটুও কমত না। তা ছাড়া তিনি তো বললেন যে ছবিটার অস্তিত্বই তিনি জানতেন না। তিনি ঘাড় নেড়ে সায় দিলেন। আমরা ছবিটাকে ঘষে মেজে পরিষ্কার করে নীচের একটা ঘরের দেয়ালে টাঙিয়ে দিলুম। দেয়ালটার অনেকখানি চটা-পড়া অংশ ছবিতে ঢাকা পড়ে গেল। তার জায়গায় ফুটে উঠল এক জলাশয়। জলাশয়ের দিকে এক সারি মর্মর সোপান ধাপে ধাপে নেমে গেছে। অনেক নীচে জল। সেই সোপানের উপর দিয়ে পা ফেলে ফেলে নেমে আসছে কয়েকটি তরুণী স্নানার্থিনী। ইরাণী, তুরাণী, কিংবা আর কিছু। ঐ ধরনের চেহারা।

ছবিখানাকে টাঙিয়ে দেবার পর আর আমাদের ওটার প্রতি এমন কিছু আগ্রহ ছিল না। ভুলতেই বসেছিলুম ছবিটার কথা। সেই সময় হঠাৎ একদিন দাদামশার চোখে পড়েছে।

—কোত্থেকে পেলি রে এটা? কোথায় ছিল বল তো? খুঁজেছিলুম কিছুদিন আগে শাহাজাদপুরে সব পাঠিয়ে দেওয়া হয়েছে বলছিল—কোত্থেকে বেরল? জানিস্ এটা কি? রবি-কার ক্ষুধিত পাষাণের ছবি!

আমরা বললুম—কি রকম?

দাদামশায় বললেন—হ্যাঁ। লাইব্রেরী ঘরে টাঙানো থাকত ছবিখানা। আরো এইরকম অনেক ছবি ছিল বাবামশার আমল থেকে। সে লাইব্রেরী ঘর তো আর তোরা দেখিসনি। বিলিতী কায়দায় সাজানো। সেই সময় রবি-কা এসে যখন বসতেন, ঐ ছবিটার দিকে তাকিযে দেখতেন। তখন খামখেয়ালী সভা বসেছে। একদিন বললেন—এই ছবিটা দেখে একটা গল্প মনে আসছে, লিখব। কিছুদিন পরে লিখে এনে গল্পটা খামখেয়ালী সভায় পড়ে শোনালেন সবাইকে। সেই হল ক্ষুধিত পাষাণের গল্প। মেজজ্যাঠার কাছে আমেদাবাদে শাহিবাগে যখন থাকতেন তখনই নদীর ধারে শাহিবাগের পাষাণপুরী দেখেছিলেন। আর এখানে দেখতেন ঐ ছবি। এই দুই-এ মিলে ক্ষুধিত পাষাণ। ওঃ সে সময় ঐ গল্প শুনে আমাদের হাত-পা হিম হয়ে গিয়েছিল। নিয়ে আয় দিকি গল্পগুচ্ছ বইখানা। পড়ে শোনা তো একবার।

আমরা ক্ষুধিত পাষাণের সেই জায়গাটা বার করলুম যেখানে কত্তাবাবা লিখছেন—

প্রায় আড়াইশত বৎসর পূর্বে দ্বিতীয় শা মামুদ ভোগবিলাসের জন্য প্রাসাদটি এই নির্জন স্থানে নির্মাণ করিয়াছিলেন। তখন হইতে স্নানশালার ফোয়ারার মুখ হইতে গোলাপ-গন্ধী জলধারা উৎক্ষিপ্ত হইতে থাকিত এবং সেই শীকর-শীতল নিভৃত গৃহের মধ্যে মর্মর খচিত স্নিগ্ধ শিলাসনে বসিয়া কোমল নগ্ন পদপল্লব জলাশয়ের নির্মল জলরাশির মধ্যে প্রসারিত করিয়া তরুণী পারসিক রমণীগণ স্নানের পূর্বে কেশ-মুক্ত করিয়া দিযা সেতার কোলে দ্রাক্ষা-বনের গজল গান করিত।

দাদামশায় বললেন—দেখছিস্ কেমন শিলাসন এঁকেচে? পা খালি করে হাতে হার্প নিয়ে কেমন নেমে আসছে সব জলের মধ্যে? ছবিখানা ভাল ছিল

রে। সে সময় লাইব্রেরী ঘর থেকে যত কিছু বিলিতী বর্জন করেছিলুম, তাতেই এই সব ছবিগুলো বিদায় নিয়েছে।

আন্দাজ আঠার শ পঁচানব্বই খৃষ্টাব্দে খামখেয়ালী সভায় ক্ষুধিত পাষাণ পড়া হয়। জোড়াসাঁকো-বাড়ির একতলার বিলিয়ার্ড ঘরে আরাম-কেদারায় বসে কত্তাবাবা ক্ষুধিত পাষাণ লিখছেন, এই ছবি সে সময় দাদামশায় এঁকেছিলেন। কালো কালি আর সরু কলমে আঁকা ছবি। তার পরেই স্বদেশী যুগের হওয়া এল। জোড়াসাঁকোর বাড়ির গায়ে সে হাওয়া যেদিন এসে লাগল সেদিন দাদামশায়রা প্রথমেই গেলেন লাইব্রেরী ঘরে। ঝালর দেওয়া ভারী ভারী পর্দা, দেয়ালে টাঙানো বিলিতী ছবি আর বিদেশী ঢং-এর আসবাবপত্র সরিয়ে দিলেন। লাইব্রেরী ঘর থেকে বিলিতী ছোঁয়াচ সম্পূর্ণ দূর করে দিলেন দাদামশায়রা। ঘর খালি করে তারপর তাকে সাজালেন নিজেদের মনের মত করে। দেশী প্রথায় ঘর সাজানো বলে কোনো জিনিসই তখন দেশে ছিল না। তাই দাদামশায়রা নিজেদের মাথা থেকে বার করলেন নানারকম ডিজাইন, নানারকম ঘর সাজাবার কায়দা। বিলিতী ভারী ভারী ছবিগুলোকে নামিয়ে ফেলে পাঠিয়ে দেবার ব্যবস্থা করলেন জমিদারিতে—শাহাজাদপুরে। লোকচক্ষুর অন্তরালে। এই সব ছবি সাহাজাদপুরে কুঠিবাড়িতে যাবার সময় হয়তো দু-চারখানা থেকেই গিয়েছিল কাছারিখানার কাগজপত্রের স্তূপের মধ্যে অন্ধকার দেয়ালের কোণে। তারপর লোকে ভুলে গিয়েছিল সে কথা। সেখানকার কালো কালো ঝুলে-ভরা তাক-এর আড়ালে চাপা পড়ে সেগুলো তাই লুকিয়ে ছিল এতদিন।

কাছারিখানা থেকে আরও একখানা ছবি বেরল। সেটি দাদামশার আঁকা একখানা অয়েল পেন্টিং। যখন প্রথম ছবি-আঁকা শিখছেন, বিলিতী প্রথায় ইজ্‌ল্-এর উপর ক্যাম্বিস রেখে তেলের রং দিয়ে, সেই সময়কার আঁকা একখানা কাকাতুয়া। যেমন সুন্দর তার ভঙ্গী তেমনি চমৎকার রং-এর বাহার।

আমরা দেখে মুগ্ধ হয়ে গেলুম। বললুম—এমন ছবি তুমি ফেলে দিয়েছিলে?

দাদামশায় বললেন—স্বদেশী যুগ। নতুন স্টাইলে নিজেদের বিয়ের ছবি আঁকা শুরু করেছি। তাই ইটালিয়ান গুরুর কাছে শেখা জিনিসগুলোও সরিয়ে দিয়েছিলুম চোখের সামনে থেকে। দেখছি মন্দ আঁকিনি।

সে সময়ে দাদামশায় তাঁর যত-কিছু অয়েলপেন্টিং সব এক জায়গায় জড় করে বৌবাজারের পুরোনো জিনিসের দোকানদারদের ডেকে বেচে দিয়েছিলেন। শুধু বেচেন নি তেলের রং-করা দ্বারকানাথের একখানা উপবিষ্ট মূর্তি, আর অজান্তে কেমন করে আড়ালে পড়ে এই কাকাতুয়ার ছবিখানা টিকে গিয়েছিল।

এই ছবিখানাকে দেউড়ির কাছে যেখানে মস্ত ঘড়িটা থাকত তারই পাশে রেখে দেওয়া হল। অনেকদিন ছিল ছবিটা সেখানে। তারপর যে কোথায় গেল কেউ জানে না। বিয়ে-থাওয়ার সময় জিনিসপত্র এদিক-ওদিক নাড়াচাড়া করা হত, তাতেই হয়তো কোথাও সরে গেছে, কে জানে?

দাদামশায় এই কাকাতুয়ার ছবিখানা আমাদের ভারি ভালো লাগত। সত্যি কথা বলতে কি, দাদামশায় জলের রং-এ আঁকা ছবির চেয়ে এই চকচকে রঙিন কাকাতুয়াটা আমাদের পছন্দ হত অনেক বেশী। এই ছবি আবিষ্কারের ফলেই হোক বা যে-কোন কারণেই হোক সেই সময় আমরা ছবি আঁকা ধরেছিলুম অনেক। রং তুলি ছিল না আমাদের। দপ্তরখানায় গিয়ে গুপীবাবুকে ধরতেই সে সমস্যা মিটে গিয়েছিল। আমরা নিজেদের মনে ছবি আঁকতুম। দাদামশায় বা বড়দাদামশায়ের কাছে কোনোদিন ছবি আঁকা শিখতে যাইনি। ও রেয়াজই ছিলনা জোড়াসাঁকো বাড়িতে। ছবি ভাল হচ্ছে কি মন্দ হচ্ছে এ নিয়ে আমাদের কোনো মাথাব্যথা ছিল না। আমাদের ছবিগুলো যদিও কিছুই হত না কিন্তু তবু আমরা মনের আনন্দে ছবি আঁকতুম। মাঝে মাঝে শুধু মনে হত ছবিগুলো দাদামশায়দের কারুর একবার চোখে পড়লে মন্দ হয় না। কিন্তু দাদামশায়রা ফিরেও তাকাতেন না।

কিন্তু একবার তাকিয়েছিলেন। ছবিখানা ছিল সুজনের আঁকা। সে এক কাণ্ড। সুজনের চেয়ে আমরা যারা বয়সে একটু বড় ছিলুম তারা দাদামশায় মতো কাকাতুয়া না-হক খাঁদা বোঁচা পাখী পাখালী নিদেন পক্ষে লেজওয়ালা

ইঁদুর কিংবা কোনোরকমের একটা আকৃতি এঁকে ফেলতুম। সুজন বেচারা কিছুই পারত না। কোনো আকৃতি, কোনো রেখা-বন্ধ গঠনই তার হাত দিয়ে বেরত না। অনেক খেটে সুজন একখানা ছবি আঁকল, তার বিষয়-বস্তুটা হল মাটি আর আকাশ। ছবির কাগজের নীচের অর্ধেকটা রুক্ষ হলদে মাটি, সবুজের চিহ্ন নেই, শুধু একটু হলুদ গোলা। আর উপরের অংশটুকুতে একটু ফিকে নীল রং—অর্থাৎ আকাশ।

সুজনের নিশ্চয়ই খুব পছন্দ হয়েছিল ছবিটা। নইলে সে চুপি-চুপি কোকোমামার পড়বার ঘরে ঢুকে দেওয়ালের একখানা শূন্য তাকে তার ছবি-খানাকে পরম যত্নে সাজিয়ে রাখবে কেন? তারখানা মায় দেয়ালটা শূন্যই পড়ে ছিল এতদিন। ছবিটা রাখায় তবু একটা কিছু চোখে পড়বার মত এল। সেদিক দিয়ে সুজনের বুদ্ধির তারিফ করতে হয়। কিন্তু তা হলে হবে কি? কোকোমামা ঘরে ঢুকেই তাকের উপর ঐ ছবি দেখে চটে গেল। ঘরের বাইরে নির্মমভাবে ছুঁড়ে ফেলে দিল ছবিটা। কার ছবি, কে রেখেছে একবার খোঁজও করল না। যেন জঞ্জাল একটুকরো। সুজন যখন দেখল তার ছবি ধুলোয় লুটোচ্ছে, সে সযত্নে তাকে তুলে নিয়ে চুপিচুপি আবার কোকোমামার ঘরে ঢুকে সেই তাকেই তার ছবিখানাকে পুনর্বার সাজিয়ে রাখলে।

ঐ তাকটা সুজনের পছন্দ হয়ে গিয়েছিল। তার চিত্রবিদ্যার শ্রেষ্ঠ নিদর্শনকে ঐ তাকের চেয়ে ন্যূনতর কোনো স্থান দিতে নিশ্চয়ই সুজন খুব নারাজ ছিল, কিন্তু কোকোমামার তাতে কি এসে যায়? কোকোমামা সেই ছবিটাকে ওখানে আবার দেখে তেলে-বেগুনে জ্বলে উঠল। এবারে ছবিখানাকে তুলে নিয়ে দুমড়ে মুচড়ে একেবারে বাগানে ঘাসের উপর যত জোরে পারে ছুঁড়ে ফেলে দিলে। খানিক পরে সুজন এসে উঁকি মেরে দেখে তাকের উপর ছবি নেই। খুঁজতেই ঘাসের উপর চোখে পড়ল তার দলিত মথিত ছবিটি। সেটি কুড়িয়ে নিয়ে তার অবস্থা দেখে সুজনের চোখে তো জল। শিশু-পুত্রের মত বেচারা ছবিখানাকে বুকে তুলে নিয়েছে, সেই সময় দাদামশায় এসে হাজির।

—দেখি, দেখি কি কুড়োলি?

সুজন তার সেই অপূর্ব চিত্র আর তার নিষ্পেষিত বিদলিত অবস্থা দেখাল।

—কোকোকাকা মুচড়ে ফেলে দিয়েছে।

—নিয়ে আয় উপরে আমার কাছে। বলে সুজন আর সুজনের ছবি নিয়ে দাদামশায় উপরে দক্ষিণের বারান্দায় উঠলেন। তারপর সেই কাগজের টুকরোটাকে জলে ভিজিয়ে বোর্ড-এর উপর বিছিয়ে ধরলেন।

—এই দেখ, মোচড়ানোর দাগ সব মিলিয়ে গেল। শুধু এইখানটা একটু ছিঁড়েছে দেখছি, দোমড়ানোর দাগটাও ওখান থেকে উঠবে না। ভালই হল।

বলে সেই ছেঁড়া আর দোমড়ানো দাগের উপর একটি খয়েরি আর সবুজ আঁচড় টেনে দিলেন। তার উপর সামান্য একটু সবুজের ছোপ। আর কিছু করবার দরকার হল না। দাগ ঢাকা পড়ল। ছবিও হল সম্পূর্ণ। খাসা একখানা ছবি। রোদে পোড়া রুক্ষ মাঠের বিস্তৃতি। তারই এক কোণে সবুজ গাছের একটুখানি শ্যামল ছায়া।

—মোহনলালকে বল্ একটা কার্ডবোর্ড-এ মাউণ্ট করে দিক।

একটুকরো সাদা কার্ডবোর্ড-এ সুজনের ছবিটা আমি আঠা দিয়ে জুড়ে দিলুম।

সুজন এবার সগর্বে সেটা নিয়ে কোকোমামার ঘরে ঢুকল বুক ফুলিয়ে। কোকোমামা ছবি দেখে অবাক!

সেদিন থেকে আমরা যতদিন দেখেছি কোকোমামার পড়বার ঘরের সেই ছবি—সেই তুচ্ছ ছবি, যা দাদামশার তুলির এক আঁচড়ে জীবন্ত হয়ে উঠেছিল—তাকের উপর থেকে আর নড়েনি। সেইখানে থেকেই ঘরের শ্রীবৃদ্ধি করত।

॥ ২৩ ॥

কত্তাবাবার পঁয়ষট্টি বছর কিংবা ঐরকম বয়েস হলে জন্মদিন উপলক্ষে তাঁকে বই দিয়ে ওজন করা হয়েছিল। সন্ধ্যায় বিচিত্রা হল-এ আলো জ্বলে উঠতে কত্তাবাবা এসে ঢুকলেন। পরনে নতুন পাট-করা ধুতি, গলায় ধবধবে চাদর। লোহার চেন দিয়ে ঝোলানো একখানা প্রকাণ্ড পাল্লা বিচিত্রা হল-এ টাঙিয়ে রাখা হয়েছিল। কত্তাবাবা বসলেন তারই একদিকের চৌকো কাঠের তক্তায়, আর অন্য তক্তায় তখনকারদিনের বিশ্বভারতীর ছাপা কেতা-কেতা বই জমা করা হতে থাকল। পাল্লা কি সহজে কাত হতে চায়? কত যে বই লেগেছিল দেখে আমরা অবাক হয়ে গিয়েছিলুম। বড় বড় রাজা-রাজড়ারা সোনায় রুপোয় ওজন হতেন, আর সেই সোনা রুপো গরীব লোকের মধ্যে বিতরণ করতেন। কত্তাবাবা কবি মানুষ, রাজা তো নন, তাই ওজন হলেন বই-এ। সেই বই-এর ভার নানা জায়গায় বিলিয়ে দেওয়া হল। লক্ষ্মীর প্রসাদের বদলে সরস্বতীর প্রসাদ।

তারপর হল কত্তাবাবার জয়ন্তী, সত্তর বছর বয়সে। 'জয়ন্তী' শব্দটা সেই প্রথম চালু হল। দেশব্যাপী উৎসব। এর আগে যেমন বিচিত্রা হল-এ নিজের লোকদের মধ্যে, নিকট বন্ধুদের নিয়ে ঘরোয়াভাবে হয়েছিল, জয়ন্তী উৎসবে তার কিছুই ছিল না। সভা-সমিতি, সম্ভাষণ-প্রতি-সম্ভাষণ, মানপত্র, মাল্যদান, প্রস্তাব গ্রহণ ইত্যাদি এলাহি বাহ্যানুষ্ঠানিক কাণ্ডকারখানা। দেশ-সুদ্ধ মেতে উঠেছিল এই রবীন্দ্র-জয়ন্তী নিয়ে এবং তারই ফলে বোধহয় জয়ন্তী-উৎসবটা ছড়িয়ে পড়ল দেশে।

দাদামশায়কে নিয়ে একটা জয়ন্তী করার প্রস্তাব এই সময়েই উঠল। দাদামশায় শুনেই উড়িয়ে দিলেন কথাটা।

—রবি-কা পারবেন না কেন? কত দেশ ঘুরে এয়েচেন, কত বড় বড় ব্যাপারের মধ্যে গিয়েছেন। আমার কি ও-সব পোষায়?

এর পরেও যাঁরা বলতে এসেছিলেন, তাঁরা রীতিমত ধমক খেয়ে ফিরে গেলেন।

—যাও বিবক্ত কোবো না। আমাব দ্বাবা ও-সব হবে না।

আব কেহ সাহস কবে এগল না। কথাটা চাপা পডে গেল। ষাট পেবিযে দাদামশায পঁযষট্টিতে পডলেন। তাবপব ক্রমে এলেন সত্তবেব কাছাকাছি। এই সময কত্তাবাবাব কানে উঠল কথাটা। শুনলেন দাদামশাযই বকুনি দিয়ে জয়ন্তী-উৎসবেব প্রস্তাবটাকে ঠেকিযে বেখেছেন। তখন কত্তাবাবাই দিলেন একদিন ধমক।

—আচ্ছা অবন, দেশেব লোক যদি তোমাব জযন্তী কবতে চায়, তোমায মানপত্র দিতে চায়, তাতে তোমাব বলবাব কি আছে? যাও তৈবী হওগে।

ববি-কাব হুকুম। দেশবাসীব নাম কবে বললেন কথাটা। এব উপর আর কোনো কথা চল্ল না। দাদামশায বুঝলেন, এবাব জয়ন্তী-উৎসবে মাথা পাততেই হবে ভালো মানুষটিব মত।

একদিন বললেন—জযন্তী জযন্তী কবে লোকে, ববি-কার প্রথম জয়ন্তী আমবা কবেছিলুম এই দক্ষিণেব বাবান্দা থেকে, তা জানিস্? সে আজ কত কালেব কথা। ও-সব ভাষণ-ফাষণ নয। দাদা সাজিয়েছিলেন ফুঁকো শিশিব মধ্যে পদ্মেব কুঁডি। তোবাই তো নিয়ে গিযেছিলি। মনে নেই হযত তোদেব।

হঠাৎ মনে পডে গেল আমাব। বললুম—হ্যাঁ, মনে আছে বইকি। অনেক কাল আগেব ঘটনা। কিন্তু বেশ মনে ছিল। সে সময়কাব ঐ একটা ঘটনাই মনে আছে।

তখন আমরা খুব ছোট। একদিন সকাল বেলা উঠে দক্ষিণের বারান্দায় গেছি, দেখি মার্বেলেব টেবিলটাব উপব কি সব সাজানো হচ্ছে। কতকগুলো গোল গোল অস্বচ্ছ কাঁচেব শিশিতে পদ্মেব কুঁডি বসানো। সময়টা বোধহয় বর্ষাব শেব। মুখব বর্ষণেব পব সকালেব প্রথম আলোব স্নিগ্ধতায় বাবান্দাব কোণে সাবিবন্দি করে বাখা পদ্মেব কুঁডিগুলি জ্বলজ্বল কবছিল। দাদামশায়বা বসেছিলেন তাব সামনে। শুনলুম, ছোটদেব সকলকে ডাকতে পাঠানো হয়েছে। পিছনেব বাস্তাব দু বাড়িতে যে-সব মাসতুতো ভাই-বোনেরা থাকে, তাবাও নাকি আসছে। যতগুলি শিশি, ততগুলি ছেলে-মেয়ে প্রয়োজন।

জোড়াসাঁকো ঠাকুর-পরিবারে ছোট ছেলে-মেয়ের অভাব ছিল না, অন্তত আমরা যখন জন্মেছি সে সময়। দেখতে দেখতে বারান্দার এক অংশ ভরে গেল বাচ্ছাদের ভিড়ে।

মুখ হাত ধুয়ে, পরিষ্কার কাপড় পরে সকলে এসেছে, কারণ ফুল-ভরা শিশি হাতে নিয়ে সারি বেঁধে যেতে হবে ও-বাড়ির তেতলায় কত্তাদাদাবার কাছে। কত্তাবাবা বিদেশ ঘুরে সবে জোড়াসাঁকোয় এসে পৌঁচেছেন। সকাল বেলায় তাঁর অভিনন্দনের তাই এই আয়োজন। এ হচ্ছে দাদামশায়দের অভিনন্দন। দাদামশায়দের নিজস্ব ব্যাপার। এর ব্যবস্থাও তাই মৌলিক। ঠিক মনে নেই, ঘটনাটা নোবেল প্রাইজের পর, না কি জাপান ঘুরে আসবার পর। কিন্তু যেটাই হোক, এটা শুনেছিলুম যে, কত্তাবাবার মেজাজ ভাল ছিল না। দেশের লোকের কাছ থেকে যে-রকম সম্বর্ধনা পাচ্ছিলেন, তার রং ঢং আর কৃত্রিমতা দেখে চটেই যাচ্ছিলেন। গাঁদাফুলের মালা, গোলাপের তোড়া, আবাহন সংগীত আর পাণ্ডিত্য-ভরা গম্ভীর গর্জার বক্তৃতা দিয়ে তখনকার দিনে বড় বড় মানুষদের সম্মানিত অভিনন্দিত করা হত। এতে কত্তাবাবার মত মানুষের ক্ষুব্ধ এবং তিক্ত হয়ে যাবারই কথা।

দাদামশায়দের এই ব্যাপারটা কিন্তু একেবারে নতুন রকমের। বড়বাজারের কাঁচের দোকানে লোহার নলের গায়ে গলন্ত কাঁচ ছুঁইয়ে তার মধ্যে ফু দিয়ে গোল গোল ফুঁকো শিশি তৈরী করত। তাই কিনে আনালেন এক-এক পয়সায় এক-একটা। একটি করে পদ্মের কুঁড়ি বসিয়ে দিতে ফুঁকো শিশির রং আর তার আকৃতির সঙ্গে এমন খাসা মানালো যে, স্ফটিকের ফুলদানিতে অমনটি হত কিনা সন্দেহ। একদল ছেলে-মেয়ে সারি বেঁধে বেরল এই নিয়ে প্রভাত-সূর্যের আলোয় পাঁচ নম্বর বাড়ি থেকে ছ-নম্বর বাড়ির দিকে। যাঁরা পাঠালেন এই অর্ঘ্য, তাঁরা রইলেন পিছনে। এগিয়ে গেল দেবদূতের দল। সিঁড়ি বেয়ে ঘুরে ঘুরে উঠল তারা তিনতলায়। পশ্চিমের ঘরে যেখানে তাঁর রচনা কোলে নিয়ে বসেছিলেন কবি, অর্ঘ্যগুলি সেইখানে নামিয়ে দিয়ে দেব-দূতেরা কবিকে প্রণাম করে নিঃশব্দে ফিরে গেল। আবাহন সংগীতও হল না, বক্তৃতা তো নয়ই। শুনেছিলুম, কত্তাবাবা এটা নাকি ভারি পছন্দ করেছিলেন।

ঘরের মানুষ রবি-কা যখন বিশ্বের দরবারে নাম প্রতিপত্তি কুড়িয়ে ফিরে এসেছিলেন, তখন এই একবারই তাঁর ঘরের ভাইপোরা এই স্বকীয় হৃদয়গ্রাহী উপায়ে তাঁদের প্রণাম জানিয়েছিলেন। কোনো ছাপা প্রশস্তিপত্রে এর নথি নেই।

এই হল দাদামশায়দের করা জয়ন্তী। কিন্তু আজকের দিনে কে আর করবে সেই রকম? বেশ করে ঢাক-ঢোল না পিটোলে কোনো রকম উৎসবই হয় না তো জয়ন্তী!

দাদামশায় লিখেছেন এক জায়গায়—

"ইদানিং দেখছি সব তফাৎ হয়ে গেছে। ছোটখাট স্মৃতি-সভা, টাউন হলের সভা, গান-বাজনার আসর, সবই যেন একরকম। বিয়ের বাসর আর মৃত্যুর বাসর সবই এক। এগুলো আমাদের বড় চোখে লাগে। রবি-কাকে একবার বলেছিলুম, রবি-কা একটা ব্যবস্থা কর দেখি, এরকম তো আর দেখতে পারিনে। সব অনুষ্ঠানগুলো তালগোল পাকিয়ে এক হয়ে গেল। তিনি জবাব দিলেন না। চোখ বুজে রইলেন।"

কাজেই তখনকার দিনের যেমন প্রথা, যেমন ধারা প্রচলিত ছিল, তেমনি ভাবেই হল দাদামশায়ের সত্তর বছরের জন্মজয়ন্তী।

কত্তাবাবা কিন্তু সে উৎসবে থাকতে পারলেন না। সেই বছরেই তিনি গত হয়েছেন। অসুস্থ যখন, তখনও নির্দেশ দিয়ে গেছেন দাদামশায় জয়ন্তী-উৎসব করার। রোগশয্যায় শুয়ে দাদামশায় জন্যে প্রশস্তি লিখে দিয়েছিলেন। সেটা 'ঘরোয়া' বই-এর মুখপত্ররূপে ছাপা হয়েছিল। সে বছর কবির তিরোধানে দেশ শোকাচ্ছন্ন, কিন্তু আদেশ দিয়ে গেছেন তিনি অবনীন্দ্রের জয়ন্তীর। দাদামশায় মাথা পেতে নিয়েছিলেন সে হুকুম। ধূপ-ধুনো, সভা, সম্ভাষণ, মাল্য-চন্দন কিছুতেই আপত্তি করেন নি।

দাদামশায়কে মাঝে মাঝে সভা-সমিতি করতে হত। জিনিসটা পছন্দ না হলেও না করে উপায় ছিল না। দেশের আচার-প্রথা বদলে যাচ্ছিল আস্তে আস্তে। তাকে এড়াবেন কেমন করে? এই সভা-সমিতির বিষয়ে দাদামশায় যা লিখেছিলেন, মুখেও বলতেন সেই খাঁটি কথাটি। বলতেন—

সভা করছিস্ কর্। নতুন জিনিস শিখেছিস্ সায়েবদের কাছ থেকে, বেশ। কিন্তু আনন্দসভার সঙ্গে শোক-সভার কোনো তফাত থাকবে না কেন? সে তফাতটা করতে পারিস তবে তো বুঝি। এতে-ও সভাপতি, ওতে-ও সভাপতি। এতেও টেবিল-চেয়ার, ওতেও টেবিল-চেয়ার। এতেও সমবেত ভদ্রমহোদয়গণ আর বক্তৃতা, ওতেও সমবেত ভদ্রমণ্ডলী আর বক্তৃতা? কেন রে বাপু?

একবার এক কলেজের ছেলেরা এসে ধরেছে দাদামশায়কে সভাপতি হবার জন্যে। তাদের প্রধান শিক্ষক মারা গেছেন, তারই শোক-সভা।

দাদামশায় বললেন—সে কি হে? তোমরাই না গেল-বছর ধরে নিয়ে গিয়েছিলে? তোমাদের প্রিন্সিপ্যালের সঙ্গে আলাপ হল—চমৎকার মানুষটি। তিনি গেলেন?

ছেলেরা বললে—আজ্ঞে হ্যাঁ। গত বছর আমাদের বাৎসরিক উৎসবে আপনিই সভাপতিত্ব করেছিলেন। আমাদের প্রিন্সিপ্যাল খুবই গর্ব প্রকাশ করতেন সেকথা উল্লেখ করে। সেইজন্যেই তো আপনাকে এই শোক-সভার সভাপতি করতে চেয়েছে সবাই।

—বেশ বুদ্ধি। উৎসব দেখাতে নিয়ে গেলে সেবার উৎসবের বদলে দিলুম বক্তৃতা, শোনালে বক্তৃতা। এবারেও আবার শোকসভায় চোখের জলের বদলে বক্তৃতা ছোটাবার বন্দোবস্ত করেছ, এই তো?

—আজ্ঞে, কনডোলেন্স মিটিং তো একটা দরকার, নইলে শোক প্রকাশ হবে কি করে?

—তা বটে। বেশ, এখন যাও তোমরা। সেদিন একজন এসে নিয়ে যেও।

ছেলেরা চলে যেতে দাদামশায় ক্ষিতীশকে ডেকে বললেন—মিশিরকে খবর দিয়ে রাখো, অমুক দিন বিকেলে বেরতে হবে। ছেলেরা আসছে নিতে। আর চট্ করে তোমার খানকতক খবরের কাগজ নিয়ে এস দিকি।

ক্ষিতীশ মাথা চুলকে বললে—আজ্ঞে, খবরের কাগজ কি করবেন?

—নিয়ে এসো না যা বলি। যে কটা পাও। যত পুরোনো হোক, ক্ষতি নেই।

ক্ষিতীশ খবরের কাগজ নিয়ে বারান্দায় ঢুকতে বললেন—বোস। বের কর দিকি কে কোথায় বক্তৃতা দিয়েছে। পড় এক-এক করে।

বাংলা দৈনিক পত্রিকায় খবরের সঙ্গে কে কি বললেন, সেই সব উক্তি প্রায়ই থাকত। ক্ষিতীশ বেছে-বেছে কিছু শোনাল। দাদামশায় গড়গড়ার নল মুখে দিয়ে ছবি আঁকতে আঁকতে শুনলেন। তারপর সেদিন দুপুরে ভাত খেয়ে এক-ঘুমের পর বারান্দায় বসে একখানা বক্তৃতা যা লিখে ফেললেন, শোনবার মত। নির্ভুল বক্তৃতা একখানা। খবরের কাগজের মানদণ্ডে ত্রুটিবিহীন। সব কিছুতে চলে। সব কিছুই বলা হচ্ছে, অথচ কিছুই বলা হচ্ছে না।

দাদামশায় পড়ে শোনালেন আমাদের। বললেন—দেখিস্ এবার যে-সভাই হোক না তাতেই এটা পড়ে দেব। কেউ ধরতে পারবে না। রেখে দে এটা।

আমি রেখে দিলুম। তারপর যেদিন ছেলেরা নিতে এল, আমি লেখাটা বার করে দাদামশার হাতে দিলুম। দাদামশায় নিয়ে তারপর কি একটু ভেবে ফিরিয়ে দিয়ে বললেন—থাক্, শোক-সভায় না-ই বললুম। বলে এমনি চলে গেলেন। সেবারে শোকসভায় বক্তৃতা পড়া হল না। মনে যা এল, মুখে মুখে বলে গেলেন, শুনলে সবাই।

দাদামশায় ফিরে এলে আমরা বললুম—পড়ে দিলে পারতে। কারুর সাধ্য ছিল না ওটাকে ঠাট্টা বলে ধরবার।

দাদামশায় বললেন—শোক-সভায় নয়, দিস্ একটা কোনো উৎসব উপলক্ষ্যে, পড়ে দেব।

তারপর কোন এক উদ্বোধনের সভায় দাদামশার হাতে সেটা গুঁজে দিতে গেলুম, আবার কি ভেবে ফিরিয়ে দিলেন। শেষ অবধি অমন চমৎকার বক্তৃতাটা কোথাও-ই আর পড়া হল না।

দুঃখের বিষয় এই লেখাটি হারিয়ে গেছে। অনেকদিন পরে সেটাকে যখন ছাপিয়ে দেবার কথা উঠেছিল তার সত্যিকার রহস্য প্রকাশ করে দিয়ে, তখন আর সেটা খুঁজে পাওয়া যায়নি।

বহুদিন বিদেশে কাটিয়ে বিদেশী লেখাপড়া সাঙ্গ করে ফিরে এলুম আমি জোড়াসাঁকোর মাটিতে। এসে দেখি বড়দাদামশায় গত হয়েছেন। মেজ-দিদিমা গত হয়েছেন। মেজদাদামশায়, দাদামশায়, এঁরা আর নিয়মিত দক্ষিণের বারান্দায় বসছেন না। গড়গড়া অদৃশ্য হয়েছে। দাদামশায় চুরুট ছাড়া আর কিছু খান না। মেজদাদামশায় কালে ভদ্রে সিগারেট। ক্ষিতীশ মারা গেছে ইঁদুরের কামড়ে ধনুষ্টঙ্কার হয়ে। ক্যাশঘরে যে-সব ধেড়ে ইঁদুর দাপাদাপি করে ক্ষিতীশকে ভয় দেখাত, তাদেরই একটা কি না কে জানে? জোড়াসাঁকো বাড়ির সিঁড়িতে ঝাঁট পড়ে না। বড় বড় অন্ধকার ঘরের কোণে কোণে জানলা দরজার ফাঁকে ফাঁকে ধুলো জমেছে। দেয়ালে চুনকাম নেই। জোড়াসাঁকো বাড়ির চেহারাই বদলে গেছে। কিন্তু বাড়ি পৌঁছে গাড়ি থেকে নেমে দেউড়ির সিঁড়ি দিয়ে উঠতেই দাদামশায় যখন আমার সরে-কামানো চোস্ত গালে তার দু-দিনের না-কামানো খসখসে গাল ঘষে দিলেন, তখন মনে হল সেই পুরোনো জোড়াসাঁকোতেই ফিরে এসেছি। তার কোনো বদল হয়নি।

দাদামশায়দের তিন ভাই নিয়ে শুরু হয়েছিল এই জোড়াসাঁকো। তিন দাদামশায় আর তিন দিদিমা। তখন কেউ দাদামশায় দিদিমা হননি। সবে বাপ-মা হতে শুরু করেছেন হয় তো। ছ-জনের সংসার আর প্রকাণ্ড জমিদারি। মাথার উপরে মা। বিলাসী ছিলেন না কেউ। অমিতব্যয় করতে তিন ভাইএর এক ভাইও জানতেন না। বড়দাদামশায়ের শখের মধ্যে ছিল নতুন নতুন খেলনা কেনা। মেজদাদামশায় কিনতেন নতুন বই। আর দাদামশায় সাজানো দোকানের সামনে দিয়ে ঘুরে ঘুরে শুধু দেখে বেড়াতেন। কখনো কিছু কিনতেন না। দান-ধ্যান ছিল। আশ্রিত ছিল অনেক। পড়ার খরচ জুগিয়েছেন, কেউ এসে ধরে পড়লে বড় বড় চিকিৎসার খরচ বহন করেছেন। ঘরে রেখে খাইয়েছেন, বাড়ি করে বসিয়ে দিয়েছেন

১১ (প.)

এমন উদাহরণও যথেষ্ট আছে। ঝর্ণার ধারার মতো জমিদারি থেকে যে টাকা এসে পৌঁছত তাই দিয়েই খরচ মিটে যেত সমস্ত সংসারের এবং সমস্ত কর্মের। তারপর সেই সংসার বেড়ে হল পঁয়তাল্লিশ জনের। জমিদারির আয়ের উপর নানা-রকম কর চাপানো হল ইতিমধ্যে।

আয় হ্রাস আর ব্যয় বৃদ্ধির তারতম্যে পড়ে এর আগেও বাড়ি বিক্রির কথা একাধিকবার উঠেছিল। এবার বিদেশ থেকে ফিরে এসে আবার শুনলুম চলেছে সেই মন্ত্রণা।

জমিদারির আয়ের অস্থিরতার জন্যে দাদামশায়েরা আগেও বহুবার বিব্রত হয়েছেন। নতুন নয়। পুরীর বাড়ি বিক্রি করে দিয়েছিলেন। তারপর কতবার টাকার দরকার পড়েছে আর শোনা গেছে—বেচে দাও বাড়ি। যেন বাড়ি বেচে দিলেই সব সমস্যার সমাধান। প্রথম বারের যুদ্ধের সময় যখন কলকাতায় হু হু করে জমির দাম বাড়তে আরম্ভ করল তখন উকিল আর দালালরা ধরেই নিয়েছিলেন যে জোড়াসাঁকোর বাড়ি দাঁওয়ায় বিক্রি করিয়ে তবে ছাড়বেন। দাদামশায়রাও জানতেন উকিল-দালালরাই সব। বড়দাদা-মশায় বড় বড় কাগজ, কাঁটাকম্পাস, কলম কালি আর রুমাল নিয়ে বসে গেলেন তিন ভাইএর জন্যে তিনখানা নতুন বাড়ির নক্শা আঁকতে। উড়ো খবর এসে যেত, জমির দর এত হল। মুখে-মুখে হিসেব করে ফেলত কেউ —তাহলে জোড়াসাঁকো বাড়ির দাম এত লাখ টাকা হবে। বড়দাদামশায় সঙ্গে সঙ্গে আরো তিনখানা নতুন নক্শা এঁকে তার ব্লু প্রিন্ট করিয়ে ফেলতেন। গ্রীষ্মের দুপুরে লাইব্রেরী ঘরের জানলা বন্ধ করে ঘর ঠাণ্ডা করে সকলে মিলে সেই সব নক্শা দেখা হত। কার বাড়ি কোথায় বসবে, কার বাড়ির আর কি-কি দরকার, কোন ঘরটা বড় হবে, কোনটা ছোট হবে সব জানানো হত। বড়দাদামশায় শুনে আবার নতুন করে আঁকতেন। কত নক্শা যে সেবার টেনেছিলেন তার ঠিক নেই। বলতেন—ফার্নিচার করে দেখিয়ে দিয়েছি একবার, এইবার বাড়ি করে দেখিয়ে দেব। নতুন বাড়ি মনের মত বাড়ি, পছন্দ-মত ঘর-দোর, জানলা-কপাট, বারান্দা-উঠোন, অলি-গলি তার উপর বড়দাদার মত শিল্পীর পরিকল্পনা—এ ভেবে সবাই সুখ পেতেন। আবার

চিরকালের। বাড়ি বেচে দেনা শোধ করার কথা অনেকবার শুনেছি। দেনা কমেছে বেড়েছে সব সময়। চলুক না এইরকম। তার জন্যে বাড়ি বেচার দরকার কি?

দাদামশায় বললেন—তা নয় রে। আগেকার দিন তো আর নেই। এখন আর পুরোনো বাড়িতে মন নেই কারো। দাদা গেছেন। বাঁধন আলগা হয়ে গেছে। জোড়াসাঁকোর মনে ভাঙন ধরেছে। তার উপর যুদ্ধ বাধলো। বলে কিনা, বাড়ি বেচবার এই সুযোগ। আর তর সইছে না কারো।

জোড়াসাঁকোর মনে ভাঙন ধরেছে। দাদামশায় ঠিক ধরে ফেলেছেন। মনে মনে উপলব্ধি করেছেন বাড়িটা এবার আর রক্ষা করা গেল না। দাদা নেই। কে-ই বা এখন নতুন নতুন নক্শা কেটে নতুন বাড়ির স্বপ্ন দেখবে। কে-ই বা বলবে—পুরোনো বাড়িটাও থাকুক।

হঠাৎ হেসে দাদামশায় বললেন—কঃ গতা মথুরাপুরী যদুপতেঃ। রঘুপতেঃ কঃ গতোত্তরকোশলা। ফাল্গুনের আকাশের তলায় খুব লঘুভাবে বললেন কথাটা। বহুযুগের পুরোনো চিরযুগের সেই চিরসত্য বাণী। হালকাভাবে বললেও জোড়াসাঁকোর ঘনায়মান সন্ধ্যার রঙিন আকাশতলে মনে হল যেন একটা গুরুভার নেমে আসছে।

এর পর এক বছর কেটে গেছে। জোড়াসাঁকোর বাড়ি আরো খানিকটা পুরোনো হয়েছে, আরো খানিকটা জীর্ণ। জাপানী আর্টিস্টরা দোলনার বাগানের ধারে যে ভাঙা দেয়াল আর থামগুলির ছবি তুলে নিয়ে গিয়েছিল সেগুলি ঠিক তেমনই আছে, কেউ সারায় নি। দেয়ালের ফাটলের মধ্যেকার অশ্বত্থ গাছটাকে কেউ উপড়ে ফেলে দেয়নি। জাপানী শিল্পীরা যেমন দেখে গিয়েছিল তার থেকে শুধু একটু বড় হয়েছে, একটু পুরুষ্টু হয়েছে। দেয়ালের মধ্যে কিসের রস পেয়ে পুরুষ্টু হল কে জানে। বাগানের দোপাটি গাছগুলো যেখানে বিচি পড়ে সেখানেই আপনি হয়। যে মালীটা আছে সে জানে জোড়াসাঁকো বাগানের সে-ই শেষ মালী। বাগান সাজাবার দিকে তার মন নেই। উপদেশ নিতে সে মেজদাদামশায়ের কাছে আসে না, মেজদাদাও

আর তাকে ডেকে পাঠান না। কিন্তু সম্প্রতি একটা আশ্চর্য পরিবর্তন হয়েছে বাহির বাড়ির ঘর আর পুরোনো আসবাব-পত্রগুলোর। বহু বছর ধরেই [illegible]র-বাড়ির চাকর-বেহারার খরচ কমিয়ে ফেলা হচ্ছিল। এর ফলে ও-দিকে যারা বাহাল হত তাদের মেজাজ ভালো থাকত না। না থাকবারই কথা। বাবু-বাড়িতে চাকরেরা হেসে খেলে কাজ করে এসেছে চিরকাল। খাটেনি। একটা চাকর হলে যেখানে [illegible] হয় সেখানে চারটে চাকর নিযুক্ত হয়ে এসেছে এতদিন। মেজাজ ভালো না থাকার জন্যে কাজ-ও তারা করত না। লাইব্রেরী ঘর, হল ঘর, ইস্কুল ঘর প্রভৃতি বারো-মাস [illegible] ধুলো ভরা পড়ে থাকত। জমিদার বাড়ির চাকরদের চাল-চাল আর মধ্যবিত্ত ঘরের চাকরদের চাল-চোল তো এক নয়। কে বলবে তাদের ন্যাতা-ঝাড়ন দিয়ে ধুলো মুছতে? আর বললেই বা শুনছে কে? আমরা ধুলো-ভরা চেয়ারে টেবিলে বসতে বহুদিন ধরেই অভ্যস্ত হয়ে গিয়েছিলাম। তারপর পুরোনো চাকরটার বদলে একজন নতুন লোক এল। বাবুদের অবস্থা-পরিবর্তন আঁচ করেই বোধ হয় পুরোনো লোকটা সরে পড়েছিল।

দাদামশায় একদিন দেখালেন—দেখ কি কাণ্ড।

দেখি নতুন বেহারাটা লাইব্রেরী ঘরের আসবাবগুলো এমন ঘষে মেজে পরিষ্কার করছে যে, বহুকাল এমন সাফ সুতরো দেখিনি। দাদামশায় বললেন—এ বেটা একেবারে চাকর। [illegible] জানে না। খাটতে জানে। কাল পরিবর্তন হল রে। আমরা সব পুরোনো হয়ে গেলুম।

বলে বললেন—মহাবীর ছিল। সে কি এর মতো ভাবছিস? সে ছিল আমার শখের চাকর। কোনো কাজ ছিল না তার। শুধু যখন ধুতি পরতুম ধুতির কোঁচা ধরে মহাবীর দাঁড়িয়ে থাকত।

দাদামশায় কালে ভদ্রে কোথাও বেরুতে হলে ধুতি পরতেন। ধুতি কোঁচানোর কল আবিষ্কার নিয়ে এক সময় খুব মেতে উঠলেও আমরা খুব কমই ধুতি পরতে দেখেছি তাঁকে। মহাবীর কত কাজ করত এই থেকে বোঝা যায়।

তারপর বললেন—আমার কাপড়ের আলমারির চাবি থাকত তার কাছে।

আমার জামা পরে বেটা থিয়েটারে যেত। একদিন একটা জামা গায়ে দিয়ে বেরব বলে জামাটা আনতে বলেছি, মহাবীরটা কেবলই বলে—এই জামাটা পরুন। আমি যত বলি, আর এটা নয়, সেইটে নিয়ে আয়, সেইটে পরে যাবো, বেটা কিছুতেই আর আনতে চায় না। শেষে বলে, ওটা তো ময়লা কাপড়ের বাক্সে আছে, ধোপার বাড়ি যাবে। আমি বলি, কি রকম? ওটা আমি পরিনি, তবে ময়লার বাক্সে গেল কি করে? বেটা তবু বলে, হ্যাঁ আপনি পরেছেন, আপনার কি আর মনে আছে? আমি বলি, বটে? আমার মনে নেই কি পরেছি, না-পরেছি? কোনোদিন গায়ে দিইনি জামাটা। রেগে ছিলুম পরানো বলে—তুই-ই বেটা পরেছিস তাহলে। শিগ্‌গীর বল কোথায় গিয়েছিলি গায়ে দিয়ে? তখন বেরল, থিয়েটার দেখতে গিয়েছিল সেজে। শখ বেটার। দিয়ে দিলুম জামাটা মহাবীরকে। বললুম—যা বেটা শখ মেটা গে।

এই হল তখনকার আমলের চাকর। জন্তু জানোয়ারের মতো মুখ গুঁজে খাটবে, ধুলো কাদা ঘাঁটবে সে মানুষই নয়। মহাবীর কতরকম ফন্দি করে দাদামশায় কাছ থেকে বকশিস আদায় করত। ইচ্ছে করে দুষ্টুমি করে দাদামশায়কে রাগিয়ে তারপর শাস্তি নিয়ে, শেষটা যখন দাদামশায় বুঝতেন গরীব লোকটার উপর অন্যায় করা হয়ে গেছে তখন টাকা দিয়ে খুশী করে দিতেন। একবার দাদামশায় ছবি আঁকতে আঁকতে তামাক পুড়ে গেছে, মহাবীরকে বলেছেন আর এক ছিলিম তামাক এনে দিতে। মহাবীর শুনেই নিজের ঘরে গিয়ে লুকিয়েছে। আগে থেকে ভেঁজে নিয়েছিল মতলবটা। দাদামশায় ডেকে ডেকেও মহাবীরকে পান না। কলকে পুড়ে ছাই হয়ে গেছে অনেকক্ষণ। শেষে অছিলাল দরোয়ানকে ডেকে বললেন—নিয়ে আয় বেটার কান ধরে। দরোয়ান তাকে ধরে নিয়ে আসতে মহাবীর এমন-ই করে দাঁড়ালো যে, দাদামশায় আরো চটে গিয়ে তামাকের নল দিয়ে তাকে পিটলেন কয়েক ঘা। মহাবীর এইটেই চাইছিল। যত না লেগেছে তার থেকে অনেক বেশী ভাব দেখিয়ে ভ্যাঁ ভ্যাঁ করে কান্না শুরু করে দিলে। দাদামশায় দুটো টাকা দিতে তবে সে কান্না থামায়।

নতুন যুগের নতুন চাকরের হাতে পড়ে লাইব্রেরী ঘরের মেঝে ক'দিনের মধ্যেই চকচকে হয়ে উঠল। এমন চক্‌চকে কোনোদিন দেখিনি।

দাদামশায় এই সময়টাতে ভাঙা জিনিসের টুকরো দিয়ে কুটুম কাটাম তৈরী করতেন খুব। কোনো ভাঙা জিনিস ফেলতেন না। কিছু একটা করবার চেষ্টা করতেন তাই দিয়ে। আর পুরনো দিনের গল্প বলতে ভালোবাসতেন। বাণীদি এসে দাদামশায়ের মুখ থেকে শুনে টুকে নিতেন সেই সব গল্প।

একদিন বললেন—বাণী। ঠিক সময়টিতে এসেছ। তোকে আর জসীম উদ্দীনকে এক সময় কত পুরোনো গল্প বলেছি, তো যা তো লিখে রাখলি না। বাণীকেই দেখি পারবে। তবে তোদের যা বলতুম সে একটু-আধটু। এখন জলের স্রোতের মত কোথা থেকে যে এত পুরোনো গল্প আসছে বলতে পারব না। লিখুক বাণী। দেরি হয়ে যাবে।

ভাঙা জিনিস নিয়ে মূর্তি করতেন, পুতুল সাজাতেন আর তাদের নিয়ে বসে থাকতেন ঘণ্টার পর ঘণ্টা। ঘুরিয়ে ফিরিয়ে দেখতেন সকালের আলোয় সন্ধ্যের আলোয়। এটা ওটা জুড়ে দিতেন, হয়তো কিছু চেঁছে ফেলতেন, খেলতেন নানারকম ভাবে। গাছের শিকড় থেকে গড়া একখানা কুকুর কুণ্ডলী পাকিয়ে বসে থাকত দাদামশায়ের পায়ের কাছে। চেন দিয়ে বাঁধা থাকত সেটা যে চেয়ারে বসতেন তার পায়ার সঙ্গে। একদিন একখানা পুতুল গেল চুরি। কোথাও খুঁজে পাওয়া যায় না। দাদামশায়ের চেয়ারের পাশে একখানা টুলের উপর বসানো ছিল খেলনাটা। সেইখান থেকে অদৃশ্য। আমরা চোরের উপর খুব রাগ করলুম। দাদামশায় বললেন—পুতুল লোভের জিনিস। দেখলেই হাত নিস্‌পিস্‌ করে। পছন্দ হয়েছে তাই নিয়ে গেছে। যাক্ যে নিয়েছে তার চোখ আছে দেখছি। পুতুলটা ছিল ভাল।

সেদিন দুপুরবেলা যখন সবাই ঘুমুচ্ছে সেই সময় কলতলার উঠোনের জানলা দিয়ে দিদিমার ঘরে ঢুকেছে এক বাঁদর। এদিকে তাকায়, ওদিকে তাকায়, তারপর এক লাফে দিদিমার এক আলমারির চালে। আলমারির চালে লাগানো থাকতো কটা কাঠের মূর্তি। তার একটা হারিয়ে গিয়েছিল

কিছুদিন আগে। বাঁদরটা আর একটা মূর্তি খুলে নিল আলমারির মাথা থেকে। খুলে নিয়েই উধাও একেবারে বড় আমগাছের ডালে। বোঝা গেল চোর কে! দাদামশায় বললেন—দেখ্ ভাল করে, ও-ই নিয়ে গেছে আমার খেলনা নিশ্চয়। এঃ শেষে বাঁদরে পছন্দ করলে? এই বলে খুব হাসি। সত্যিই বাঁদরের কাছ থেকে শেষে পাওয়া গেল খেলনাটা মায় দিদিমার আলমারির চালের মূর্তি দুটো।

তারপর দিন দুপুরবেলা দিদিমা খাটে শুয়ে চোখ বুজে পড়ে আছেন। ঘুম আসছে। বিপিনের বৌ মাঝে মাঝে এসে দিদিমার পা টিপে যেত; সেদিনও দিদিমা ঘুমিয়ে ঘুমিয়ে টের পাচ্ছেন বিপিনের বৌ এসে আস্তে আস্তে পায়ে হাত বুলিয়ে দিচ্ছে। হঠাৎ একবার চোখ খুলে দেখেন, ও মা, বিপিনের বৌ কই, এ যে বাঁদর। বাঁদুরে হাতে পা টিপছে। আঁতকে উঠে চিৎকার করে উঠতেই বাঁদরটা পালিয়ে গেল। দাদামশায় কাছেই চেয়ারে বসে ঝিমচ্ছিলেন। কাণ্ড দেখে অবাক। বললেন—বাঁদরটা নিশ্চয় আবার খেলনা চাইতে এসেছিল। অমন করে পায়ে হাত দিয়ে চেয়ে গেল! দাঁড়া ওর জন্য কয়েকটা বাঁদুরে খেলনা বানিয়ে দিই। এই বলে বাঁদরের উপযুক্ত কয়েকটা খেলনা করে কলতলায় উঠোনের জানলার ধারে সাজিয়ে দিলেন। অনেকদিন ধরে ছিল খেলনাগুলো সাজানো। কিন্তু সেগুলো নেবার জন্যে বাঁদরটা আর আসেনি।

বাইরে থেকে মনে হত জোড়াসাঁকোর দিন যেমন আগেও চলত তেমনিই চলছে। মাস কেটে যাচ্ছে, বছরও কেটে যাচ্ছে। তবে আর কি? কিন্তু দাদামশায় টের পেয়েছিলেন। ভাঙন ধরেছে। মহাযুদ্ধের ফলে যেমন বোঝা যাচ্ছিল পৃথিবীর সভ্যতায় ভাঙন ধরেছে, হয়তো যুগ পরিবর্তন হচ্ছে, তেমনি জোড়াসাঁকোতেও!

এমনি করতে করতে হঠাৎ একদিন কর্তাবাবার ডাক এল। শান্তিনিকেতন থেকে অসুস্থ হয়ে চলে এলেন জোড়াসাঁকোয় নিজের বাড়িতে চিরশান্তি লাভ করতে। দাদামশায় বসেছিলেন আমাদের পাঁচ নম্বর বাড়ির উত্তরের বারান্দায় ছ-নম্বর বাড়ির দিকে তাকিয়ে। দু-বাড়ির মাঝের জমিতে অগণ্য

মানুষ রুদ্ধ নিঃশ্বাসে অপেক্ষা করছে শেষ মুহূর্তের জন্যে। কে যেন এসে বললে—স্নান করে নিন? খেয়ে নিন? দাদামশায় এক মুহূর্ত তার মুখের দিকে তাকালেন। বললেন—আমার খাওয়া হবে না এই ভাবনা তোদের? ওরে, এই বাড়িতে বসে অনেক মরা দেখেছি। অনেক শোক পেয়েছি। তোরা যা। আমি ঠিক সময় নাইবো খাবো। অনেকক্ষণ বসে থেকে তারপর উঠলেন। স্নান করলেন, ভাত খেলেন। খেয়ে দেতের চেয়ারে বসে পান মুখে দিতে যাবেন সেই সময় খবর এল রবি অস্ত গেছেন। পান খাওয়া হল না। তারপর এক টুকরো কাগজ আর রং নিয়ে এঁকে ফেললেন—অগণিত জনসমুদ্রের মাথায় রবীন্দ্রনাথের শেষ যাত্রা!

এর কিছুদিন পরেই আমাদের দোতলার বাগানের সেই অতদিনকার দোলনা, প্রকাণ্ড লম্বা সেই কাঠের দোলনা, গিরীন্দ্রনাথ কিংবা দ্বারকানাথ ঠাকুরেরই আমলের হবে হয়তো, যাতে বসে দোল খেয়ে না গেছে এমন মানুষই কেউ ছিল না জোড়াসাঁকোতে, এমন অতিথি কেউ ছিল না জোড়া-সাঁকোর, সেই দোলনা হঠাৎ একদিন ঠিক মাঝখান থেকে চিড় খেয়ে ভেঙে দু টুকরো হয়ে গেল। ওটা ছিল আমাদের শূন্যে দোলার নৌকো। ঠিক মনে হল নৌকোটা দু-ফাঁক হয়ে গেল। দাদামশায় অতি যত্নে টুকরো দুটিকে তুলিয়ে রাখিয়ে দিলেন। কি এক অদ্ভুত সে কাঠ। ত্রিশ হাত দোলনা, বিশ পঁচিশ জন ছেলেমেয়ে বসত তাতে। সবাই মিলে দোল দিলে স্প্রীং-এর মতো লাফাতো। ভেঙে যাবার বহুদিন পরে সেই কাঠ দিয়ে বেঞ্চি করিয়ে বড়মামা তাঁর শান্তিনিকেতনের বাড়িতে তাকে আবার রক্ষা করেছেন।

বাড়ি বিক্রির কথা এইবার বেশ ভাল করে উঠল। একদিন দাদামশায়ের সেই চীনে টবে লাগানো বহু বছরের বেঁটে তেঁতুল গাছ, যা এতদিন ছিল দাদামশার গর্বের জিনিস, ভালোবাসার জিনিস, যার ডালে এই টুকু টুকু তেঁতুল ফলবে বলে কত আশা করে বসেছিলেন, সেই তেঁতুল গাছ মরে গেল। দাদামশার চোখে জল। তার সেই কালো রং-এর শুকনো বাঁকা ডালটা নিয়ে সাজালেন আর একখানা টবে। উপরে বসিয়ে দিলেন ভাঙা ডাল দিয়ে গড়া একটি কেষ্ট ঠাকুর আর নীচে গোপিনীর দল। এতদিন জীবন্ত তেঁতুল গাছ

নিয়ে বন্‌সাই-এর খেলা খেলতেন, এইবার তার শুকনো ডাল নিয়ে কুটুম কাটামের খেলা শুরু হল।

যুদ্ধের কবলে পড়ে জিনিসপত্রের দাম বাড়ছে। জমি বাড়িরও দাম চড়ছে। বাড়ি বেচে দেবার তাগিদ আসছে তাই প্রায়। ক্রমেই প্রবলতর। কেউ কেউ বললেন—এখন হয়েছে কি? জমির দাম আগে আগুন হোক। যা-কিছু দেনা আছে সব শোধ হয়ে যাবে, হাতেও কিছু আসবে। এখন বেচো না বাড়ি। দাদামশায় শুনে সায় দিয়ে বললেন—ঠিকই তো। তাড়া কিসের?

প্রথম মহাযুদ্ধের সময়ও হয়েছিল। আরো বাড়ুক আরো বাড়ুক করে করে আর বেচা হয়নি। এবারেও তাই হলে ক্ষতি কি? কিন্তু তা হবার নয়। জোড়াসাঁকোর মনে ভাঙন ধরেছে। কোনো রকমে পুরোনো বাড়িটাকে বেচে নতুনের সন্ধানে বেরিয়ে পড়তে পারলে হয়। গলি হোক, ঘুঁজি হোক, যেখানে হোক, জোড়াসাঁকোয় আর নয়। দাদামশায় একা কত বাধা দেবেন? মেজদাদামশায় দুর্বল, বড়দাদামশায় নেই। কাজেই বাড়ি বিক্রির কথা বেশ পাকাপাকিভাবে শোনা যেতে লাগল।

বাড়ি বিক্রির কথা শুরু হতেই লাইব্রেরীর আলমারি থেকে দু-চারটে করে বই সরে যেতে শুরু হয়েছে। শাল-দোশালা নয়, গয়না জহরত নয়, হাতঘড়ি আংটি নয়, বই। বই হারিয়েছে কতবার, কিন্তু এইরকমভাবে আলমারি থেকে চুরি হয়নি কখনও। জোড়াসাঁকোর সরস্বতীর ঘরে সিঁদ পড়ল। আমরা ধরে নিলুম, ওটা একটা দুর্লক্ষণ। বাড়ি ছেড়ে চলে যেতে হবে তারই এক পূর্বাভাস। ঠিক হ'ল লাইব্রেরীর সমস্ত বই বেচে দেওয়া হবে, রাখা যখন যাবেই না। দু-ঘরের মেঝের উপর থাক দিয়ে ঢেলে রাখা হল সমস্ত বই। দালাল এল—দেখল। তারপর একদিন সেই দুই ঘরের মেঝে শূন্য হয়ে গেল। বেছে বেছে সামান্য কিছু বই দাদামশায় রেখে দিলেন। আর অন্যেরা আর কিছু। ঘরগুলো খাঁ খাঁ করতে লাগল।

পুরোনো আসবাব অনেক বিক্রি করে দেওয়া হল। কিছু কিছু রাখলেন দাদামশায়রা। তারপর একদিন কনকমামারা চলে গেলেন বাড়ি ছেড়ে। জোড়াসাঁকো বাড়ির তিনতলার যে অংশ দ্বারকানাথের আমল থেকে বরাবর

একটানা জম-জমাট হয়ে ছিল, যেখানে বড় বড় পার্টি দিয়েছিলেন দ্বারকানাথ, যেখানে গাঁদা ফুলে মুড়ে দেওয়া বিয়ের আসর বসেছে কত এই সেদিন পর্যন্ত, সে অংশ একেবারে খালি হয়ে গেল।

কিছুদিন পরে মেজদাদামশায় চলে গেলেন তিনতলার বাকি অংশ ছেড়ে। শুনশান হয়ে গেল সমস্ত তিনতলাটা। বাতিগুলো আলো জ্বলা বন্ধ হল। দিনের বেলা জানলা দরজা আর খোলা হল না। তবু সেই নিরালা পুরী থেকে মাঝে মাঝে কিসের যেন আওয়াজ উঠছে বলে মনে হত। থেকে থেকে বোধ হত উপরে যেন কারা চলাফেরা করছে। একদিন সন্ধ্যাবেলা হঠাৎ একটা গুম্ গুম্ শব্দ শুনতে পেলুম। উপর থেকে আসছে। প্রথমে মনে হয়েছিল কানের ভুল। তারপর আবার শুনলুম শব্দটা। বাড়িটাও যেন কাঁপছে শব্দের সঙ্গে। অনেকেই শুনলুম আমরা। ভারি অস্বস্তি লাগল। বুঝতে পারলুম না কিছু। একবার মনে হল চোর এসেছে তেতলায়। কিছু ভাঙছে বোধহয় মেঝেতে ফেলে। কিন্তু কি-ই বা থাকতে পারে উপরের খালি ঘরগুলোয়? ঘাড় বেঁকিয়ে উঁচুর দিকে তাকিয়ে দেখলুম তেতলা চৌতলার ছাদ ঘুরঘুট্টি অন্ধকার। তখন আমরা ঠিক করলুম কয়েকজন মিলে উপরে উঠে দেখতে হবে। দাদামশায় হাতে একটা টর্চ গুঁজে দিলেন। টর্চ নিয়ে আমরা শব্দ অনুসরণ করে চৌতলার ছাদে গিয়ে উঠলুম। টর্চ ফেলে দেখি ছাদের এক কোণে ভূতের মতো দাঁড়িয়ে সন্তোষ চাকর—হাতে এক গোছা লোহার শিক। ছাদের গায়ে যে লোহার শিকের পাঁচিল তারই থেকে ভেঙে শিকগুলো সংগ্রহ করছে বিক্রি করবার জন্যে। শিকগুলো ছাড়িয়ে নেবার জন্যে লোহা দিয়ে ঘা মারছে তাদের উপর আর বার বার হচ্ছে সেই শব্দ। আধো অন্ধকার ছাদে সেই দৃশ্য দেখে ঠিক মনে হল যেন সন্তোষ চাকর সাঁড়াশি হাতে আমাদের বাড়ির পাঁজরগুলোকে উপড়ে নিচ্ছে আর বাড়িটা যন্ত্রণায় কাতরাচ্ছে। আমাদের দেখে তার হাত থেকে শিকগুলো খসে পড়ে গেল।

সাধারণ অবস্থায় সন্তোষ এমন কাজ করার কথা ভাবতেও পারত না। কিন্তু জোড়াসাঁকো বাড়ির তখন সে কী এক আবহাওয়া—মানুষগুলো যেন অমানুষ হয়ে উঠেছে। সন্তোষকে বকলুম আমরা। বললুম—সন্তোষ, তুমি

চুরি কর, ডাকাতি কর, তার ফল তুমি ভুগবে কি না ভুগবে সে তুমিই জানো। কিন্তু দাদামশায় এখনও এ বাড়িতে আছেন। তাঁরই চোখের সামনে তুমি এ বাড়ি ভেঙে টুকরো টুকরো করবে এটা সইবে না।

দাদামশায়কে বললুম। দাদামশায় শুনে বললেন—কি আর করবি বল্? ঐ দেখ দেয়ালের দিকে। বলে একটা দেয়ালের দিকে আঙুল দিয়ে দেখালেন। আমরা শিউরে উঠে দেখলুম, সমস্ত দেয়াল কালো করে সারি সারি পিঁপড়ে নামছে। তেতলায় আর মানুষ নেই। পিঁপড়েরা টের পেয়ে গেছে। কোথায় কি সের ফাটলে থাকত পিঁপড়েগুলো কে জানে? কতদিনের কত পুরুষের পিঁপড়ে তাই বা কে জানে? মানুষের সঙ্গে এতদিন পিঁপড়ে ছিল। মানুষ চলে গেছে, পিঁপড়েরাও তাই চললো। তেতলা ছেড়ে সারি সারি কালো পিঁপড়ের দল পালাচ্ছে। এ রকম দৃশ্য কখনও দেখিনি। ক-দিন ধরে উপর থেকে নীচের দিকে দেয়াল বেয়ে একটানা পিঁপড়ের স্রোত চললো।

বরানগরের গুপ্তনিবাসে দু-একটা করে আসবাব পাঠিয়ে দেওয়া হতে থাকল। সেইখানেই দাদামশায় বাড়ি ছেড়ে চলে যাচ্ছেন। বললেন— চললুম লোকচক্ষুর আড়ালে বনালয়ে গুপ্ত নিবাস করতে। দ্বারকানাথের ঘড়িটা নিয়ে যাস যত্ন করে। ভাল করে সাবধানে বসাস ওটাকে। ওটা জ্যান্ত ঘড়ি। চোখ আছে। সব দেখে, সব বোঝে আমাদের কি হচ্ছে না-হচ্ছে। অসীম স্নেহ ছিল এই পেণ্ডুলাম-ঝোলানো ঘড়িটার উপর। বলতেন, দু-একবার এমন হয়েছে, বাড়িতে যখন কেউ মারা গেছে ঘড়িটা সেই সময় বন্ধ হয়ে গিয়েছিল।

একদিন দক্ষিণের বারান্দা একেবারে খালি হয়ে গেল। বড়দাদামশায়ের, মেজদাদামশায়ের চৌকি টেবিল ইতিপূর্বেই চলে গিয়েছিল। দাদামশায়ের ডেস্ক টেবিল চেয়ারও চলে গেল বরানগরে। বারান্দাটাকে খালি পেয়ে সেই অতি-উৎসাহী নতুন বেহারাটা ঘষে মেজে তার লাল মেঝেটাকে চক্‌চকে করে তুললো। মাঝে মাঝে বড় বড় ফাটল থাকা সত্ত্বেও হঠাৎ দেখে মনে হল বারান্দাটা নতুন সাজে সেজেছে। যেন তার বয়েস অনেক কমে গেছে।

দাদামশায় এলেন বারান্দায়। বারান্দার বড ফাঁকটার কাছে এসে বাগানের দিকে তাকিয়ে রইলেন খানিক। তারপর আস্তে আস্তে বসে পডলেন পরিষ্কার ঠাণ্ডা মেঝেব উপর। দেখলুম দু-দিকে দু-হাত বিছিয়ে মেঝেকে ছুঁয়ে সামনের দিকে তাকিয়ে রযেছেন নকৃশাকাটা রেলিংযেব ফাঁক দিযে বাগানের পুরোনো গাছগুলোর দিকে অনেকক্ষণ।

একে একে ছুটি পেয়ে সরকারী চাকবেবা চলে যাচ্ছিল। নতুন বেহারাটাও চলে গেল একদিন। জোড়াসাঁকো বাড়িতে আব চাকবি বইল না কারো। শুধু দাদামশায যেদিন বাড়ি ছেড়ে বেবলেন সেদিন বাড়ির মেথররা তাদের কাচ্চা বাচ্ছাব হাত ধবে দাদামশাযকে ঘিরে বললে—আমাদেব তো কোনো ব্যবস্থা কবে গেলেন না? জোড়াসাঁকো বাড়ির মেথববা বেশ কযেক পুরুষ ধরে জোড়াসাঁকো বাডিতেই মানুষ। ঐখানেই তাবা জন্মেছে, বেড়েছে, মবেছে। উত্তব দিকেব জমিব সীমানায প্রকাণ্ড এক তেঁতুল গাছেব তলায় তাদের ঘর, তাদের বাসা। তাদেব ব্যবস্থা কবা তো সহজ নয়। কর্তারাই যখন বইলেন না, কে তাদেব ব্যবস্থা করবে? দাদামশায বললেন—চলে আয তোবা ববানগবে। এইখানেই তোদের ঘব বেঁধে বসিযে দেব।

মেথববা কিন্তু নডল না। পূর্বপুরুষদেব বসত, পূর্বপুরুষদের ভিটে একমাত্র তাবাই আঁকড়ে পড়ে বইল।

গাডিব মধ্যে গিযে উঠলেন দাদামশায। জোড়াসাঁকো বাড়িকে পিছনে ফেলে দ্বাবকানাথ ঠাকুবেব গলি পেরিযে দাদামশাব গাড়ি এগিয়ে চলে গেল কলকাতার উত্তবে নতুন বাসার উদ্দেশ্যে।

জোড়াসাঁকো বাড়িব আর দক্ষিণের বাবান্দাব ইতিহাস সেইখানেই শেষ।